# السيرة النبوية

# সীরাতুন নবী (সা)

দ্বিতীয় খণ্ড

আবূ মুহাম্মদ আবদুল মালিক ইব্‌ন হিশাম মুআফিরী (র)

সম্পাদনা পরিষদের তত্ত্বাবধানে অনূদিত এবং তৎকর্তৃক সম্পাদিত



ইসলামিক ফাউন্ডেশন বাংলাদেশ
অনুবাদ ও সংকলন বিভাগ

সীরাতুন নবী (সা) দ্বিতীয় খণ্ড
সীরাতুন নবী (সা) প্রকল্প



পৃষ্ঠা সংখ্যা ৪৩৪

ইফাবা অনুবাদ ও সংকলন প্রকাশনা : ১২৯/১

ইফাবা প্রকাশনা : ১৭৯১/১
ইফাবা গ্রন্থাগার : ২৯৭.৬৩
ISBN : 984-06-0202-X

প্রথম প্রকাশ
ডিসেম্বর ১৯৯৪

দ্বিতীয় সংস্করণ
ডিসেম্বর ২০০৭
পৌষ ১৪১৪
যিলহাজ্জ ১৪২৮

মহাপরিচালক
**মোঃ ফজলুর রহমান**

প্রকাশক
**মুহাম্মাদ শামসুল হক**
পরিচালক, অনুবাদ ও সংকলন বিভাগ
ইসলামিক ফাউন্ডেশন বাংলাদেশ
আগারগাঁও, শেরেবাংলা নগর, ঢাকা-১২০৭
ফোন : ৯১৩৩৩৯৪

প্রুফ সংশোধন : কালাম আযাদ

প্রচ্ছদ : সবিহ্-উল আলম

মুদ্রণ ও বাঁধাই
**মুহাম্মদ আবদুর রহীম শেখ**
প্রকল্প ব্যবস্থাপক, ইসলামিক ফাউন্ডেশন প্রেস
আগারগাঁও, শেরেবাংলা নগর, ঢাকা ১২০৭
ফোন : ৯১১২২৭১

মূল্যঃ৩৫০(তিন শত পঞ্চাশ) টাকা মাত্র।

---

SIRATUN NABEE (2nd Volome) [The life of Hazrat Muhammad (Sm)] : Written by Abu Muhammad Abdul Malik Ibn Hisham Muafiree in Arabic, translated into Bangla under the Supervision of the Editorial Board and published by Director, Translation and compilation, Islamic Foundation Bangladesh, Agargaon, Sher-e-Bangla Nagar, Dhaka-1207. Phone : 9133394. December 2007

E-mail : islamicfoundationbd@yahoo.com
Website : www. islamicfoundation.org.bd

# মহাপরিচালকের কথা

রাব্বুল আলামীন মহান আল্লাহ্‌র প্রেরিত সর্বশ্রেষ্ঠ ও সর্বশেষ রাসূল হযরত মুহাম্মদ (সা) সর্বকালের সমগ্র মানবগোষ্ঠীর জন্য সর্বোত্তম আদর্শ, শ্রেষ্ঠতম পথ প্রদর্শক। তাঁর অনুকরণ ও অনুসরণের মধ্যেই নিহিত আছে ইহকালীন ও পরকালীন জীবনের শান্তি, কল্যাণ ও নাজাতের নিশ্চয়তা। তিনি দীন ইসলামের জীবন্ত প্রতীক। তাঁর পবিত্র জীবন কুরআন পাকেরই বাস্তব রূপ। ইসলামী জীবন গঠনের জন্য তাই তাঁর সীরাত সম্পর্কিত জ্ঞান আহরণ অপরিহার্য। এ গুরুত্ব অনুধাবন থেকেই যুগে যুগে দেশে দেশে বিভিন্ন ভাষায় রচিত ও সংকলিত হয়েছে অসংখ্য সীরাত গ্রন্থ।

আবূ মুহাম্মদ আবদুল মালিক ইব্‌ন হিশাম মুআফিরী (র) (মৃত্যু ২১৮ হি.) সীরাত শাস্ত্রের অন্যতম শ্রেষ্ঠ পথিকৃৎ। তাঁর সংকলিত 'সীরাতুন নববিয়্যাহ' সংক্ষেপে 'সীরাতে ইব্‌ন হিশাম' সুপ্রাচীন, মৌলিক, নির্ভরযোগ্য ও বিশ্বখ্যাত গ্রন্থ যার ঐতিহাসিক মূল্য অপরিসীম। ইসলামিক ফাউন্ডেশন বাংলাদেশ থেকে বাংলাভাষীদের সামনে এ অমূল্য গ্রন্থের তরজমা পেশ করতে পেরে আমরা আনন্দিত ও গর্বিত।

সীরাতে ইব্‌ন হিশাম মূলত আল্লামা ইব্‌ন ইসহাকের সর্বাধিক প্রামাণ্য ও নির্ভরযোগ্য গ্রন্থ 'সীরাত ইব্‌ন ইসহাক'-এর সংক্ষিপ্ত রূপ। আল্লামা ইব্‌ন ইসহাক এ গ্রন্থ প্রণয়ন করেন আব্বাসী খলীফা মামুনের শাসনামলে। এতে রয়েছে হযরত আদম (আ) থেকে শেষনবী হযরত মুহাম্মদ (সা) পর্যন্ত বিস্তারিত বর্ণনা। এর মধ্য থেকে ইব্‌ন হিশাম তাঁর গ্রন্থে সংকলন করেছেন হযরত ইসমাঈল (আ) থেকে হযরত হযরত মুহাম্মদ (সা) পর্যন্ত ঘটনাবলী।

চারখণ্ডে সমাপ্ত এ-সীরাত গ্রন্থখানি ১৯৯৪ সালে প্রথম প্রকাশিত হয়। মুদ্রিত সমুদয় কপি নিঃশেষ হওয়ায় বর্তমানে এর দ্বিতীয় সংস্করণ প্রকাশ করা হলো। সংশোধিত ও পুনঃসম্পাদনাকৃত এ সংস্করণটিও সুধী পাঠকমহলের নিকট সমাদৃত হবে বলে আমরা আশাবাদী। আমরা এ গ্রন্থের সাথে সংশ্লিষ্ট অনুবাদকবৃন্দ, সম্পাদকমণ্ডলী, অনুবাদ ও সংকলন বিভাগের সহকর্মিগণকে আন্তরিক মুবারকবাদ জানাই।

মহান আল্লাহ্ এ মহতী কাজে আমাদের সবার খিদমত কবূল করুন। আমীন!

**মোঃ ফজলুর রহমান**
মহাপরিচালক
ইসলামিক ফাউন্ডেশন বাংলাদেশ

# প্রকাশকের কথা

সমস্ত প্রশংসা আল্লাহ্ তা'আলার জন্য। সালাত ও সালাম তাঁর প্রিয় হাবীব সায়্যিদুল মুরসালীনের প্রতি। নবী করীম (সা)-এর কর্মময় জীবনকে কেন্দ্র করে বিভিন্ন ভাষায় বহু গ্রন্থ রচিত হয়েছে। কেবল উম্মতে মুহাম্মদীর মধ্যেই নয়, অমুসলিম লেখক ও গবেষকদের মধ্যেও অনেকেই নবীজীবনী রচনায় আত্মনিয়োগ করেছেন। দুনিয়ার বুকে যতদিন মানব সন্তানের অস্তিত্ব থাকবে, ততদিন সীরাত চর্চাও অব্যাহত থাকবে।

সীরাত গ্রন্থের মধ্যে ইব্ন হিশাম রচিত 'সীরাতুন নবী' একটি বুনিয়াদী গ্রন্থ। সর্বজন সমাদৃত এ গ্রন্থকে অনুসরণ করেই পরববর্তীকালে সীরাত গ্রন্থসমূহ রচিত হয়েছে। বিভিন্ন ভাষায় পুস্তকটি অনূদিত হলেও ১৪১৫ হি. উদযাপন উপলক্ষে ইসলামিক ফাউণ্ডেশন কর্তৃক বাংলা ভাষায় এটি প্রথম প্রকাশিত হয়।

চার খণ্ডে সমাপ্ত সীরাতের এ প্রাচীনতম গ্রন্থটির বাংলা সংস্করণ ব্যাপক পাঠক চাহিদার দরুন অল্পদিনেই নিঃশেষ হয়ে যায়। এক্ষণে সংশোধিত ও পরিমার্জিত দ্বিতীয় সংস্করণ প্রকাশ করা হলো। এ সংস্করণ প্রকাশের পূর্বে গ্রন্থটি পুনঃ সম্পাদনা করা হয়েছে। দ্বিতীয় খণ্ডটি সম্পাদনা করেছেন বাংলাদেশ মাদরাসা বোর্ডের প্রাক্তন চেয়ারম্যান অধ্যাপক আবদুল মালেক এবং প্রুফ সংশোধন করেছেন জনাব কালাম আযাদ। আশা করি প্রথম সংস্করণের মত সীরাতুন নবী (সা)-এর দ্বিতীয় সংস্করণটিও সুধী পাঠকবৃন্দের দৃষ্টি আকর্ষণে সক্ষম হবে।

এ সংস্করণেও পুস্তকটি নির্ভুল করার জন্য আমরা যথাসাধ্য চেষ্টা করেছি। তা সত্ত্বেও বিজ্ঞ পাঠকের চোখে যদি এতে কোন প্রকার ত্রুটি পরিলক্ষিত হয়, মেহেরবানী করে আমাদের অবহিত করলে ইনশাআল্লাহ্ পরবর্তী সংস্করণে আমরা তা সংশোধন করে নেব!

পুস্তকটির অনুবাদ, সম্পাদনা এবং প্রকাশনার ক্ষেত্রে যাঁরা সহযোগিতা করেছেন তাঁদের কাছে আমরা কৃতজ্ঞ। আল্লাহ্ পাক আমাদের এ শ্রমকে ইবাদত হিসাবে কবূল করুন। আমীন! ইয়া রাব্বাল আলামীন!

মুহাম্মাদ শামসুল হক
পরিচালক
অনুবাদ ও সংকলন বিভাগ
ইসলামিক ফাউন্ডেশন বাংলাদেশ

## সম্পাদনা পরিষদ

| | | |
|---|---|---|
| ১. | মাওলানা মুহাম্মদ ফরীদুদ্দীন আত্তার | সভাপতি |
| ২. | ড. আ. ফ. ম. আবূ বকর সিদ্দীক | সদস্য |
| ৩. | অধ্যাপক মুহাম্মদ আবদুল মালেক | সদস্য |
| ৪. | মাওলানা রিজাউল করীম ইসলামাবাদী | সদস্য |
| ৫. | মুহাম্মদ লুতফুল হক | সদস্য সচিব |

## অনুবাদক মণ্ডলী

১. মাওলানা আ. ব. ম. সাইফুল ইসলাম
২. মাওলানা আবদুল্লাহ্ বিন সাঈদ জালালাবাদী
৩. মাওলানা আকরাম ফারূক
৪. মাওলানা সাঈদ আল-মেসবাহ

## দ্বিতীয় সংস্করণে সম্পাদনা

অধ্যাপক আবদুল মালেক

# সূচিপত্র

## শিরোনাম

**চুক্তিনামার বিবরণ ২৭** পৃষ্ঠা

রাসূলুল্লাহ্ (সা)-এর বিরুদ্ধে কাফিরদের প্রতিশোধমূলক হলফনামা ২৭
রাসূলুল্লাহ্ (সা)-এর সাথে আবূ লাহাবের হঠকারিতা এবং তার সম্পর্কে অবতীর্ণ ওহী ২৭
কুরায়শদের সম্পর্কে আবূ তালিবের কবিতা ২৮
হাকীম ইব্‌ন হিযামের সাহায্য প্রেরণ, আবূ জাহ্‌ল কর্তৃক বাধা প্রদান ও আবুল বাখতারীর মধ্যস্থতা ২৯

**রাসূলুল্লাহ্ (সা)-এর উপর তাঁর সম্প্রদায়ের নির্যাতন ৩০**

আবূ লাহাব সম্পর্কে আল্লাহ্ যা নাযিল করেন ৩০
উম্মু জামীলের দুরভিসন্ধি এবং আল্লাহ্ কর্তৃক তার রাসূলের হিফাযত ৩১
উমাইয়া ইব্‌ন খাল্‌ফ কর্তৃক রাসূলুল্লাহ্ (সা)-এর নির্যাতন প্রসঙ্গে ৩২
আস ইব্‌ন ওয়াইল কর্তৃক রাসূলুল্লাহ্ (সা)-এর উপহাস এবং তার সম্পর্কে অবতীর্ণ আয়াত ৩২
আবূ জাহ্‌ল কর্তৃক রাসূলুল্লাহ্ (সা)-এর উৎপীড়ন এবং তার সম্পর্কে অবতীর্ণ আয়াত ৩৩
নায্‌র ইব্‌ন হারিস কর্তৃক রাসূলুল্লাহ্ (সা)-এর নির্যাতন এবং তার সম্পর্কে অবতীর্ণ আয়াত ৩৩
ইব্‌ন যাবা'রীর উক্তি এবং তার সম্পর্কে অবতীর্ণ আয়াত ৩৫
আখনাস ইব্‌ন শারীক ও তার সম্পর্কে আল্লাহ্ যা নাযিল করেন ৩৭
ওয়ালীদ ইব্‌ন মুগীরা এবং তার সম্পর্কে আল্লাহ্ যা নাযিল করেন ৩৭
উবায় ইব্‌ন খাল্‌ফ ও উক্‌বা ইব্‌ন আবূ মু'আয়ত এবং তাদের সম্পর্কে আল্লাহ্ যা নাযিল করেন ৩৭
সূরা কাফিরূনের শানে নুযূল ৩৮
আবূ জাহ্‌ল এবং আল্লাহ্ তার সম্পর্কে যা নাযিল করেন ৩৯
ইব্‌ন মাসঊদ (রা) (المهل)-এর যেভাবে ব্যাখ্যা করেন ৩৯
আবূ বকর (রা)-এর উক্তি দ্বারা (المهل)-এর ব্যাখ্যা ৪০
ইব্‌ন উম্মু মাকতূম (রা) ও তাঁর সম্পর্কে অবতীর্ণ সূরা আবাসা ৪০

**মক্কাবাসীদের ইসলাম গ্রহণের খবর শুনে আবিসিনিয়া হতে যারা প্রত্যাবর্তন করেন ৪১**

আবিসিনিয়ার মুহাজিরদের প্রত্যাবর্তনের কারণ ৪১
সর্বমোট যে তেত্রিশজন পুরুষ ও ছয়জন মহিলা সাহাবী মক্কায় প্রত্যাবর্তন করেছিলেন—তাঁদের পরিচয় ৪২
বনূ আব্‌দ শামস্ ও তাদের মিত্রদের পরিচয় ৪২
বনূ নাওফালের ৪২
বনূ আসাদের ৪২
বনূ আবদুদ্দারের ৪২
বনূ আব্‌দ ইব্‌ন কুসাই-এর ৪২

যুহরা ইব্‌ন কিলাব গোত্রের ৪২
বনূ মাখযূমের ৪২
বনূ জুমাহ ইব্‌ন আমর ইব্‌ন হুসায়স ইব্‌ন কা'বের ৪৩
বনূ সাহমের ৪৩
বনূ আদীর ৪৩
বনূ আমির ইব্‌ন লুআঈ এবং তাদের মিত্রদের মধ্যে ৪৩
বনূ হারিস ৪৪
যাঁরা অন্যের আশ্রয়ে প্রবেশ করেন তাঁদের পরিচয় ৪৪
**উসমান ইব্‌ন মায'ঊন (রা) কর্তৃক ওয়ালীদের আশ্রয় প্রত্যাখ্যান** ৪৪
দীনী ভাইদের দুঃখকষ্টে তাঁর মর্ম যাতনা ও লাবীদের মজলিসে উদ্ভূত ঘটনা ৪৪
**আবূ সালামা (রা)-এর আশ্রয় নেওয়া প্রসঙ্গে** ৪৬
আবূ সালামাকে আশ্রয় দানের কারণে আবূ তালিবের প্রতি মুশরিকদের চাপ, আবূ লাহাবের প্রতিবাদ ও আবূ তালিবের কবিতা ৪৬
**আবূ বকর (রা) কর্তৃক ইব্‌ন দুগুন্নার আশ্রয় গ্রহণ এবং পরে তা প্রত্যাখ্যান** ৪৭
ইবন দু'জনা যে কারণে আবূ বকর (রা)-কে আশ্রয় দেয় ৪৭
আবূ বকর (রা) কর্তৃক ইব্‌ন দুগুন্নার আশ্রয় প্রত্যাখ্যানের কারণ ৪৮
**চুক্তি ভঙ্গের বিবরণ** ৪৯
চুক্তি বাতিলকরণে হিশাম ইব্‌ন 'আমরের কৃতিত্ব ৪৯
যুহায়র ইব্‌ন আবূ উমাইয়াকে দলে ভিড়ানোর জন্য হিশামের চেষ্টা ৫০
মুতঈম ইব্‌ন আদীকে দল ভিড়ানোর জন্য হিশামের প্রচেষ্টা ৫০
আবুল বাখতারীকে দলে ভিড়ানোর জন্য হিশামের চেষ্টা ৫০
যাম'আকে দলে ভিড়ানোর জন্য হিশামের প্রচেষ্টা ৫১
চুক্তিপত্র ছিঁড়ে ফেলার সংকল্প করলে হিশামের দল ও আবূ জাহলের মাঝে যা ঘটে ৫১
চুক্তিপত্র লেখকের হাত অবশ হওয়া প্রসঙ্গে ৫২
চুক্তিপত্র কীটে খাওয়া সম্পর্কে রাসূলুল্লাহ্ (সা)-এর সংবাদ দান ও পরবর্তী বৃত্তান্ত ৫২
চুক্তিপত্র ছিন্নকারীদের প্রশংসায় আবূ তালিবের কবিতা ৫২
মুতঈম ইব্‌ন আদীর ইন্তিকালে হাস্‌সান (রা)-এর শোকগাথা এবং চুক্তিপত্র বাতিলকরণে তার অবদান প্রসঙ্গে ৫৫
মুতঈম ইব্‌ন আদী রাসূলুল্লাহ্ (সা)-কে যেভাবে আশ্রয় দিয়েছিলেন ৫৬
চুক্তিপত্র বাতিলকরণে হিশাম ইব্‌ন আমরের ও হাস্‌সান ইব্‌ন সাবিত (রা) কর্তৃক তার প্রশংসা ৫৬
**তুফায়ল ইব্‌ন 'আমর দাওসী (রা)-এর ইসলাম গ্রহণ** ৫৭
কুরায়শ কর্তৃক নবী (সা)-এর কথা না শোনার জন্য তাঁকে সতর্কীকরণ ৫৭
তুফায়ল ইব্‌ন 'আমর কর্তৃক কুরায়শদের কথা মেনে চলা, পরে তা প্রত্যাখ্যান করা এবং শেষে নবী (সা)-এর কথা শ্রবণ ৫৭
রাসূলুল্লাহ্ (সা)-এর সঙ্গে তার সাক্ষাৎ এবং তাঁর দাওয়াত গ্রহণ ৫৮

যে নিদর্শন তাঁকে দেওয়া হয় ৫৮
তাঁর পিতাকে ইসলামের দিকে দাওয়াত দেওয়া প্রসঙ্গে ৫৯
তাঁর স্ত্রীকে ইসলামের দিকে দাওয়াত দেওয়া প্রসঙ্গে ৫৯
তাঁর নিজ গোত্রকে ইসলামের দাওয়াত দেওয়া, তাদের বিলম্ব করা, পরিশেষে তাদের রাসূলুল্লাহ্ (সা)-এর সঙ্গে মিলিত হওয়া ৫৯
তাঁর যুল-কাফায়ন প্রতিমায় অগ্নিসংযোগ এবং এ সম্পর্কে তাঁর কবিতা ৬০
রাসূলুল্লাহ্ (সা)-এর ওফাতের পর তাঁর জিহাদে অংশগ্রহণ, তাঁর স্বপ্ন ও শাহাদত প্রসংগে ৬০

**আ'শা ইব্ন কায়স ইব্ন সা'লাবার বৃত্তান্ত** ৬১
রাসূলুল্লাহ্ (সা)-এর সাক্ষাতে রওয়ানা এবং প্রশংসায় কবিতা আবৃত্তি ৬১
রাসূলুল্লাহ্ (সা) মদ হারাম বলেন শুনে প্রত্যাবর্তন ও মৃত্যু ৬৩
রাসূলুল্লাহ্ (সা)-এর সামনে আবূ জাহ্লের লাঞ্ছনা ৬৪
আবূ জাহ্লের কাছে জনৈক ইরাশীর উট বিক্রয় ৬৪
আবূ জাহ্ল থেকে লোকটির জন্য রাসূলুল্লাহ্ (সা)-এর ন্যায়বিচার আদায় ৬৪
আবূ জাহ্লের ভীত হওয়ার কারণ ৬৫

**রাসূলুল্লাহ্ (সা)-এর সাথে রুকানা মুত্তালিবীর মল্লযুদ্ধ** ৬৫
নবী (সা)-এর বিজয়, গাছের আশ্চর্য ঘটনা ৬৫

**খ্রিস্টান প্রতিনিধিদলের আগমন ও ইসলাম গ্রহণ** ৬৬
আবূ জাহ্ল কর্তৃক তাদেরকে ইসলাম হতে ফেরানোর চেষ্টা ৬৬
প্রতিনিধি দলটির নিবাস ও তাদের সম্পর্কে কুরআনের নাযিলকৃত আয়াত ৬৭
আল্লাহ্র অনুগ্রহপ্রাপ্তদের প্রতি মুশরিকদের ঠাট্টা-বিদ্রূপ এবং এ সম্পর্কে নাযিলকৃত আয়াত ৬৮
মুশরিকদের দাবি খ্রিস্টান জাব্র রাসূলুল্লাহ্ (সা)-কে শিক্ষা দান করত : এ সম্পর্কে আল্লাহ্ নাযিল করেন ৬৯

**সূরা কাওসার নাযিল হওয়া প্রসঙ্গে** ৬৯
রাসূলুল্লাহ্ (সা) সম্পর্কে আস ইব্ন ওয়ায়লের উক্তি এবং সূরা কাওসার নাযিল হওয়া ৬৯
কাওসার কি ? এ প্রশ্নের জবাবে রাসূলুল্লাহ্ (সা) বলেন ৭০
যাম'আ ও তার সাথীদের উক্তি এবং এর জবাবে এ আয়াত নাযিল হয় ৭০
ওয়ালীদ ও তার সাথীদের উক্তি এবং এর জবাবে এ আয়াত নাযিল হয় ৭১

**ইসরা ও মি'রাজ** ৭১
রাসূলুল্লাহ্ (সা)-এর ইস্‌রা সম্পর্কে আবদুল্লাহ ইব্ন মাসউদ (রা)-এর বর্ণনা ৭২
রাসূলুল্লাহ্ (সা)-এর ইস্‌রা সম্পর্কে হাসান বসরীর বর্ণনা ৭২
রাসূলুল্লাহ্ (সা)-এর ইস্‌রা সম্পর্কে কাতাদার বর্ণনা ৭৩
রাসূলুল্লাহ্ (সা)-এর ইস্‌রা সম্পর্কে হাসান বসরীর বর্ণনার অবশিষ্টাংশ ও আবূ বকর (রা)-এর সিদ্দীক উপাধি লাভ ৭৩
রাসূলুল্লাহ্ (সা)-এর সম্পর্কে আয়েশা (রা)-এর বর্ণনা ৭৪
রাসূলুল্লাহ্ (সা)-এর ইস্‌রা সম্পর্কে মু'আবিয়া (রা)-এর বর্ণনা ৭৪

ইস্‌রা স্বপ্নযোগেও হতে পারে ৭৫
রাসূলুল্লাহ্ (সা) কর্তৃক ইবরাহীম, মূসা ও ঈসা (আ)-এর আকার-আকৃতি বর্ণনা ৭৫
আলী (রা) কর্তৃক রাসূলুল্লাহ্ (সা)-এর আকার-আকৃতি বর্ণনা ৭৫
রাসূলুল্লাহ্ (সা)-এর ইস্‌রা সম্পর্কে উম্মু হানী (রা)-এর বর্ণনা ৭৬

**মি'রাজের বিবরণ** ৭৭
মি'রাজ সম্পর্কে আবূ সাঈদ খুদরী (রা)-এর বর্ণনা ৭৭
জাহান্নামের অধিনায়ক ফেরেশতার রাসূলুল্লাহ্ (সা)-কে দেখে না হাসা ৭৮
মি'রাজ সম্পর্কে আবূ সাঈদ খুদরী (রা)-এর হাদীসের অবশিষ্টাংশ ৭৯
ইয়াতীমদের মাল আত্মসাৎকারীদের অবস্থা ৭৯
সুদখোরদের অবস্থা ৭৯
ব্যভিচারীদের অবস্থা ৭৯
যে সব স্ত্রীলোক অন্যান্য ঔরসজাত সন্তানকে স্বামীর ঔরসজাত বলে চালিয়ে দেয় ৮০
মি'রাজ সম্পর্কে আবূ সাঈদ খুদরী (রা)-এর হাদীসের বাকী অংশ ৮০
সালাত সংক্ষেপ করার ব্যাপারে মূসা (আ)-এর পরামর্শ ৮১
**বিদ্রুপকারীদের বিরুদ্ধে রাসূলুল্লাহ্ (সা)-এর জন্য আল্লাহ্‌র সাহায্য** ৮২
আসাদ গোত্রের বিদ্রুপকারী ৮২
বনূ যুহরার বিদ্রুপকারী ৮২
মাখযূম গোত্রের বিদ্রুপকারী ৮২
সাহম গোত্রের বিদ্রুপকারী ৮৩
খুযা'আ গোত্রের বিদ্রুপকারী ৮৩
বিদ্রুপকারীদের পরিণাম ৮৩
**আবূ উযায়হির দাওসীর ঘটনা** ৮৪
পুত্রদের প্রতি ওয়ালীদের অন্তিম উপদেশ ৮৪
বনূ খুযা'আর কাছে মাখযূম গোত্র কর্তৃক আবূ উযায়হির রক্তপণ দাবি ৮৪
আবূ উযায়হির হত্যা ও তজ্জন্য আব্‌দ মানাফ গোত্রের উত্তেজনা ৮৬
খালিদ (রা) কর্তৃক তার পাওনা সুদ দাবি ও এ সম্পর্কিত আয়াত ৮৮
আবূ উযায়হির হত্যা প্রতিশোধ উম্মু গায়লান প্রসঙ্গে ৮৮
উম্মু জামীল ও খলীফা 'উমর ইব্‌ন খাত্তাব (রা) ৮৯
যিরার ও খলীফা উমর (রা) ৮৯
**আবূ তালিব ও খাদীজা (রা)-এর ইন্তিকাল** ৮৯
মুশরিকদের অত্যাচারে রাসূলুল্লাহ্ (সা)-এর ধৈর্য ধারণ ৮৯
আবূ তালিব ও খাদীজা (রা)-এর ইন্তিকালের পর তাঁর প্রতি মুশরিকদের ক্রমবর্ধমান নির্যাতন ৯০
অন্তিম শয্যায় আবূ তালিব রাসূলুল্লাহ্ (সা)-এর সাথে আপোস-রফা করে দেওয়ার জন্য তাদের কাছে মুশরিকদের অনুরোধ ৯০
রাসূলুল্লাহ্ (সা)-এর মনে আবূ তালিবের ইসলাম গ্রহণের আশাবাদ ৯১

কুরায়শরা রাসূলুল্লাহ্ (সা)-এর সঙ্গে আপোস-নিস্পত্তির জন্য আবূ তালিবের কাছে
এলে তাদের সম্পর্কে যা নাযিল হয় ৯২
**রাসূলুল্লাহ্ (সা) কর্তৃক সাকীফ গোত্রের সাহায্য লাভের চেষ্টা** ৯২
তায়েফের তিন প্রধান ব্যক্তির সাথে রাসূলুল্লাহ্ (সা)-এর সাক্ষাৎ এবং
তাঁর বিরুদ্ধে উস্কানি ৯৩
আল্লাহ্র কাছে রাসূলুল্লাহ্ (সা)-এর ফরিয়াদ ৯৪
রাসূলুল্লাহ্ (সা)-এর সঙ্গে খ্রিস্টান গোলাম আদ্দাসের আচরণ প্রসঙ্গে ৯৪
একদল জিন কর্তৃক রাসূলুল্লাহ্ (সা)-এর কুরআন তিলাওয়াত শ্রবণ
এবং তাদের ঈমান আনয়ন প্রসঙ্গে ৯৫
**রাসূলুল্লাহ্ (সা) কর্তৃক আরব গোত্রসমূহকে ইসলামের দাওয়াত** ৯৬
হজ্জ ও অন্যান্য মৌসুমে আরব গোত্রসমূহের সম্মুখে উপস্থিত হয়ে তাঁর ইসলামের
প্রতি দাওয়াত ৯৬
বনূ কালবকে ইসলামের দাওয়াত ৯৭
বনূ হানীফাকে ইসলামের দাওয়াত ৯৭
বনূ আমিরকে ইসলামের দাওয়াত ৯৭
আরব গোত্রসমূহের মাঝে দাওয়াতী প্রচেষ্টা ৯৮
সুওয়ায়দ ইব্ন সামিত ও রাসূলুল্লাহ্ (সা) ৯৮
ইয়াস ইব্ন মু'আযের ইসলাম গ্রহণ ও আবুল হায়সারের বৃত্তান্ত ১০০
**আনসারদের মধ্যে ইসলামের সূচনা** ১০১
'আকাবায় একদল খাযরাজীর সাথে রাসূলুল্লাহ্ (সা) ১০১
রাসূলুল্লাহ্ (সা)-এর সঙ্গে 'আকাবায় সাক্ষাৎকারী খাযরাজীদের পরিচয় ১০২
**'আকাবার প্রথম বায়'আত ও মুস'আব (রা)** ১০৩
প্রথম 'আকাবায় অংশগ্রহণকারী নাজ্জার গোত্রের লোক ১০৪
প্রথম 'আকাবায় অংশগ্রহণকারী বনূ যুরায়কের লোক ১০৪
বনূ 'আওফের থেকে যারা প্রথম 'আকাবায় শরীক হয়েছিলেন ১০৪
ইব্ন হিশাম কর্তৃক কাওয়াকিল নামের ব্যাখ্যা ১০৪
প্রথম 'আকাবায় অংশগ্রহণকারী বনূ সালিমের লোক ১০৪
প্রথম 'আকাবায় অংশগ্রহণকারী বনূ সালামার লোক ১০৫
প্রথম 'আকাবায় অংশগ্রহণকারী বনূ সাওয়াদের লোক ১০৫
প্রথম 'আকাবায় অংশগ্রহণকারী বনূ 'আওসের লোক ১০৫
প্রথম 'আকাবায় অংশগ্রহণকারী বনূ 'আমরের লোক ১০৫
'আকাবায় বায়'আতকারীদের থেকে রাসূলুল্লাহ্ (সা)-এর গৃহীত প্রতিশ্রুতি ১০৫
'আকাবার প্রতিনিধি দলের সাথে মুস'আব (রা)-কে প্রেরণ ১০৬
**মদীনায় প্রথম জুমু'আ** ১০৬
আস'আদ ইব্ন যুরারা (রা) ও মদীনার প্রথম জুমু'আ ১০৬
আসআদ ইব্ন যুরারা ও মুস'আব ইব্ন উমায়র (রা)-এর প্রচেষ্টায়
সা'দ ইব্ন মু'আয ও উসায়দ ইব্ন হুযায়রের ইসলাম গ্রহণ ১০৭

**দ্বিতীয় 'আকাবার বায়'আত** ১১১
মুস'আব ইব্‌ন 'উমায়র ও দ্বিতীয় 'আকাবার বায়'আত ১১১
বারা ইব্‌ন মা'রূর (রা) এবং কা'বার দিকে ফিরে তাঁর সালাত আদায় ১১১
আবদুল্লাহ্ ইব্‌ন 'আমর (রা)-এর ইসলাম গ্রহণ ১১৩
রাসূলুল্লাহ্ (সা)-এর জন্য 'আব্বাসের প্রতিশ্রুতি গ্রহণ ১১৩
আনসারদের থেকে রাসূলুল্লাহ্ (সা)-এর প্রতিশ্রুতি গ্রহণ ১১৪

**বারজন নকীবের নাম ও বংশ পরিচয়** ১১৫
খাযরাজ গোত্রের নকীব ১১৫
আওস গোত্রের নকীব ১১৬
কা'ব (রা)-এর একটি কাবিতায় নকীবদের উল্লেখ ১১৬
বায়'আত পূর্বে খাযরাজ গোত্রকে লক্ষ্য করে 'আব্বাস ইব্‌ন 'উবাদার ভাষণ ১১৮
দ্বিতীয় 'আকাবার বায়'আতে রাসূলুল্লাহ্ (সা)-এর হাতে যিনি সর্বপ্রথম হাত রাখেন ১১৯
দ্বিতীয় আকাবার বায়'আতে অংশগ্রহণকারীদের অন্তরে শয়তান কর্তৃক ফিতনা সৃষ্টির চেষ্টা ১১৯
যুদ্ধের অনুমতি লাভের জন্য বায়'আতকারীদের ব্যস্ততা ১১৯
বায়'আতের ব্যাপারে আনসারদের বিরুদ্ধে কুরায়শদের অভিযোগ ১১৯
আনসারদের সন্ধানে কুরায়শদের তৎপরতা ১২০
কুরায়শদের হাত থেকে ইব্‌ন 'উবাদার নিষ্কৃতি ও এ সম্পর্কিত কবিতা ১২০

**'আমর ইব্‌ন জামূহ-এর প্রতিমার কাহিনী** ১২২
'আমরের প্রতিমার সাথে তার সম্প্রদায়ের শত্রুতা ১২২
আমরের ইসলাম গ্রহণ ও এ সম্পর্কে তাঁর কবিতা ১২৩

**শেষ 'আকাবার বায়'আতের শর্তাবলী** ১২৪
শেষ 'আকাবায় অংশগ্রহণকারীদের নাম ও সংখ্যা ১২৫
আওস ইবন হারিস এবং আবদুল আশহাম গোত্রের যারা এতে অংশগ্রহণ করেছিলেন ১২৫
হারিসা ইবন হারিস গোত্রের যারা এতে অংশগ্রহণ করেন ১২৫
আমর ইবন আওফ মালিক ইবন আওস গোত্র থেকে ছিলেন ১২৬
খাযরাজ ইব্‌ন হারিসা গোত্রের যাঁরা এতে অংশগ্রহণ করেছিলেন ১২৬
'আমর ইব্‌ন মাবযূল গোত্র থেকে যিনি এ বায়'আতে শরীক হন ১২৭
'আমর ইব্‌ন মালিক গোত্র থেকে যাঁরা এ বায়'আতের শরীক হন ১২৭
বনূ মাযিন ইব্‌ন নাজ্জার থেকে যাঁরা এ বায়'আতে শরীক হন ১২৮
'আমর ইব্‌ন গাযিয়ার সঠিক বংশপঞ্জী ১২৮
বালাহারিস ইব্‌ন খাযরাজ গোত্র থেকে এ বায়'আতে যাঁরা শরীক হয়েছেন ১২৮
বায়াযা ইব্‌ন আমির গোত্র থেকে যাঁরা এ বায়'আতে শরীক হন ১২৯
বনূ যুরায়ক থেকে যারা এ বায়'আতে শরীক হন ১৩০
বনূ সালামা ইব্‌ন সা'দ থেকে যাঁরা এ বায়'আতে শরীক হন ১৩০
বনূ সাওয়াদ ইবন গানম গোত্রের যাঁরা এ বায়য়াতে শরীক হন ১৩১
বনূ গানম ইব্‌ন সাওয়াদ-এর যাঁরা এ বায়'আতে শরীক হন ১৩১

সায়ফী নামের বিশুদ্ধতা ১৩২
বনূ নাবী ইব্ন 'আমর-এর যাঁরা এ বায়'আতে শরীক হন ১৩২
বনূ হারাম ইব্ন কা'ব এবং যাঁরা এ বায়'আতে শরীক হন ১৩২
খাদীজ ইব্ন সুলামার প্রকৃত বংশপঞ্জী ১৩৩
'আওফ ইব্ন খাযরাজ গোত্র থেকে যাঁরা এ বায়'আতে শরীক হন ১৩৩
বনূ সালিম ইব্ন গান্‌ম থেকে যাঁরা এ বায়'আতে শরীক হন ১৩৪
বনূ সাঈদা ইব্ন কা'ব থেকে যাঁরা এ বায়'আতে শরীক হন ১৩৪
বনূ মাযিন ইব্ন নাজ্জার থেকে যাঁরা এ বায়'আতে শরীক হন ১৩৫
বনূ সালামা থেকে যিনি এ বায়'আতে শরীক হন ১৩৫

**রাসূলুল্লাহ্ (সা)-এর প্রতি যুদ্ধের নির্দেশ** ১৩৫
মক্কার মুসলমানদের মদীনায় হিজরতের অনুমতি ১৩৭

**মদীনায় হিজরতকারীগণ** ১৩৭
আবূ সালামা ও তাঁর সহধর্মিণীর হিজরত এবং এ ব্যাপার তাঁরা যে সব সমস্যার সম্মুখীন হয়েছেন তার বর্ণনা ১৩৭
আমির ও তাঁর স্ত্রী এবং বনূ জাহশের হিজরত ১৩৯
আরো অনেক সম্প্রদায়ের হিজরত ১৪১
এদের স্ত্রীলোকদের হিজরত ১৪২
আবূ আহমদ ইব্ন জাহশের কবিতা ১৪২

**'উমর (রা)-এর হিজরত এবং তাঁর সঙ্গে আইয়াশ-এর কাহিনী** ১৪৩
আইয়াশ-এর সঙ্গে আবূ জাহ্‌লের আগমন ১৪৪
হিশাম ইব্ন আস-এর প্রতি হযরত উমর (রা)-এর পত্র ১৪৫
ওয়ালীদ ইব্ন ওয়ালীদের মক্কা শরীফ গমন ১৪৬

**মদীনায় মুহাজিরদের আবাসস্থল** ১৪৭
হযরত 'উমর (রা), তাঁর ভাই ও অন্যদের বাসগৃহ ১৪৭
তাল্‌হা (রা) ও সুহায়ব (রা)-এর বাসগৃহ ১৪৭
হামযা ও যায়দ (রা)-এর বাসগৃহ ১৪৮
'উবায়দা ও তাঁর ভাই তুফায়ল প্রমুখের বাসগৃহ ১৪৮
আবদুর রহমান ইব্ন আওফের বাসগৃহ ১৪৯
যুবায়র ও আবূ সাবুরার বাসগৃহ ১৪৯
মুস'আব (রা)-এর বাসগৃহ ১৪৯
আবূ হুযায়ফা ও উত্‌বার বাসগৃহ ১৪৯
হযরত উসমান (রা)-এর বাসগৃহ ১৪৯

**রাসূলুল্লাহ্ (সা)-এর হিজরত** ১৫০
হযরত আলী (রা) ও হযরত আবূ বকর (রা)-এর হিজরতে বিলম্ব ১৫০
রাসূলুল্লাহ্ (সা)-এর সম্পর্কে কুরায়শদের পরামর্শ সভা ১৫০

**নবীজীর হত্যাকাণ্ডে পরামর্শদাতারা** ১৫১
বনূ আব্‌দ শামস্‌ গোত্র থেকে ১৫১
নাওফাল ইব্‌ন আবদ মানাফ গোত্র থেকে ১৫১
বনূ ইব্‌ন কুসাই গোত্র থেকে ১৫১
বনূ আসাদ ইব্‌ন আবদুল উযযা থেকে ১৫১
বনূ মাখযূম গোত্র থেকে ১৫১
বনূ সাহম গোত্র থেকে হাজ্জাজের দুই পুত্র ১৫১
বনূ জুমাহ থেকে ১৫১
নবী করীম (সা) রওয়ানা হলেন এবং তাঁর বিছানায় আলী (রা)-কে রেখে গেলেন ১৫৩
মুশরিকদের প্রতীক্ষা সম্পর্কে নাযিলকৃত আয়াত ১৫৪
নবী করীম (রা)-এর সাথে হিজরত করার জন্য আবূ বকর (রা)-এর আকাঙ্ক্ষা ১৫৫
**মদীনা শরীফে হিজরতের ঘটনা** ১৫৬
যারা রাসূলুল্লাহ্ (সা)-এর হিজরতের সংবাদ জানতেন ১৫৭
হযরত আবূ বকর (রা)-এর সঙ্গে গিরিগুহায় ১৫৭
আবূ বকরের ছেলে ও ফুহায়রার ছেলে রাসূলুল্লাহ্ (সা) ও তাঁর সাথীর সম্মানার্থে সারাক্ষণ খিদমতে নিয়োজিত থাকেন ১৫৭
হযরত আসমাকে 'যাতুন-নেতাকায়ন' বলার কারণ ১৫৮
আবূ বকর (রা) রাসূলুল্লাহ্ (সা)-এর যানবাহন নিয়ে হাযির হলেন ১৫৮
আবূ জাহ্‌ল কর্তৃক আসমা (রা) প্রহৃত হলেন ১৫৯
জিন কর্তৃক রাসূলুল্লাহ্ (সা)-এর যাত্রা সংবাদের গান পরিবেশন ১৫৯
উম্মু মা'বাদ-এর বংশ লতিকা ১৬০
হিজরতের পর আবূ বকর (রা) পরিবারের ভূমিকা ১৬০
সুরাকা রাসূলুল্লাহ্ (সা)-এর পেছনে ধাওয়া করল ১৬০
রাসূলুল্লাহ্ (সা)-এর লিপি ১৬২
সুরাকার ইসলাম গ্রহণ ১৬২
আবদুর রহমান জুশামীর প্রকৃত বংশ পরিচয় ১৬৩
হিজরতের পথ ১৬৩
রাসূলুল্লাহ্ (সা)-এর কুবায় শুভাগমন ১৬৪
রাসূলুল্লাহ্ (সা)-এর কুবায় অবতরণ ১৬৫
আবূ বকর সিদ্দীক (রা)-এর কুবায় উপস্থিতি ১৬৫
ইব্‌ন হুনায়ফ ও তার মূর্তি বিনাশ করা ১৬৬
কুবার মসজিদ প্রতিষ্ঠা ১৬৬
রাসূলুল্লাহ্ (সা)-এর কুবা থেকে বেরিয়ে মদীনা শরীফের দিকে রওয়ানা ১৬৬
সব গোত্রই তাঁদের নিজ নিজ গোত্রে তাঁকে অবতরণের আবেদন জানান ১৬৬
উষ্ট্রী যেখানে থামল ১৬৭
মদীনায় মসজিদ নির্মাণ ১৬৮
আম্মার ও বিদ্রোহীদল ১৬৮
হযরত আলী (রা)-এর পংক্তি ১৬৯

আবূ আইয়ুব (রা)-এর ঘরে মহানবী (সা) অবতরণ করলেন ১৭০
সপরিবারে হিজরতকারিগণ ১৭১
আবূ সুফইয়ান ও জাহশের বংশধরগণ ১৭১
মক্কা বিজয়ের পর বাড়ির মালিকানা প্রসঙ্গ ১৭২
মদীনায় ইসলাম ১৭২

**রাসূলুল্লাহ্ (সা)-এর ভাষণসমূহ** ১৭৩
প্রথম ভাষণ ১৭৩
দ্বিতীয় ভাষণ ১৭৪

**ইয়াহূদীদের সাথে রাসূলুল্লাহ্ (সা)-এর চুক্তি** ১৭৫
**আনসার-মুহাজিরগণের মধ্যে ভ্রাতৃত্ব স্থাপন** ১৮১
আবূ উমামা (রা) ১৮৩

**আযানের ইতিবৃত্ত** ১৮৪
আবদুল্লাহ্ ইব্‌ন যায়দ (রা)-এর স্বপ্ন ১৮৪
উমর (রা)-এর স্বপ্ন ১৮৫
ফজরের পূর্বে বিলাল (রা) যে দু'আ করতেন ১৮৬
আবূ কায়স ইব্‌ন আবূ আনাস ১৮৬

**ইয়াহূদীদের বৈরিতা** ১৯১
বনূ নযীরের ১৯১
বনূ সা'লাবার ১৯২
বনূ কায়নুকার ১৯২
বনূ কুরায়যার ১৯২
বনূ যুরায়কের ১৯৩
বনূ হারিসার ১৯৩
বনূ আমর ইব্‌ন আওফের ১৯৩
বনূ নাজ্জারের ১৯৩

**আবদুল্লাহ ইব্‌ন সালামের ইসলাম গ্রহণ** ১৯৩
মুখায়রীকের ইসলাম গ্রহণ ১৯৫
হযরত সফিয়্যা (রা)-এর বর্ণনা ১৯৬

**মদীনার মুনাফিক সমাজ** ১৯৬
বনূ যবী'আর ১৯৯
বনূ সা'লাবা ইব্‌ন আমর ইব্‌ন আওফের ২০০
বনূ উমাইয়া ইব্‌ন যায়দ ইব্‌ন মালিকের ২০১
উবায়দ ইব্‌ন মালিক গোত্রের ২০১
নাবীত গোত্রের ২০১
জাফর গোত্রের ২০২

| | |
|---|---|
| খাযরাজ বংশের বনূ নাজ্জার থেকে | ২০৪ |
| জুশাম ইব্ন খাযরাজ গোত্রের | ২০৪ |
| আওফ ইব্ন খাযরাজ গোত্রের | ২০৫ |
| বনূ নযীরকে প্ররোচনা দান | ২০৫ |
| ইয়াহূদী পণ্ডিতদের মধ্যকার মুনাফিকবৃন্দ | ২০৬ |
| কায়নুকা গোত্রের | ২০৬ |
| রাফি' ইব্ন হুরায়মালা | ২০৬ |
| রিফা'আ ইব্ন যায়দ ইব্ন তাবূত | ২০৭ |
| মুনাফিকদেরকে মসজিদ থেকে বহিষ্কার | ২০৭ |
| **ইয়াহূদী ও মুনাফিকদের ব্যাপারে যা নাযিল হয়েছে** | **২০৯** |
| মুনাফিকদের প্রথম উপমা | ২১৩ |
| মুনাফিকদের দ্বিতীয় উপমা | ২১৪ |
| আল্লাহ্র দান : ইবাদতের আহবান | ২১৫ |
| কুরআনের চ্যালেঞ্জ | ২১৫ |
| বনী ইসরাঈলের বর্ণনা | ২১৬ |
| বনী ইসরাঈলের বাড়াবাড়ি | ২১৭ |
| উত্তম রিয্কের পরিবর্তে নিকৃষ্ট বস্তুর প্রার্থনা | ২১৯ |
| পাথর থেকেও কঠিন | ২১৯ |
| আল্লাহ্র কিতাবে বিকৃতি সাধন | ২২০ |
| চরম মুনাফিকী | ২২১ |
| তাওরাতের সুসংবাদ গোপন | ২২১ |
| 'আমানী' শব্দের অর্থ | ২২২ |
| ভিত্তিহীন দাবি | ২২৩ |
| **ইয়াহূদীদের অঙ্গীকার লংঘন ও নাফরমানী** | **২২৪** |
| অঙ্গীকার ভঙ্গ | ২২৪ |
| মদীনার ইয়াহূদীদের আচরণ | ২২৬ |
| নবী-রাসূলগণের বিরোধিতা | ২২৭ |
| অভিশাপের কারণ | ২২৭ |
| রাসূলুল্লাহ্ (সা)-এর প্রসঙ্গ | ২২৮ |
| ইয়াহূদীদের পার্থিব মোহ | ২২৯ |
| রাসূলুল্লাহ্ (সা)-এর কাছে ইয়াহূদীদের প্রশ্ন এবং তাঁর জবাব | ২৩০ |
| প্রথম প্রশ্ন | ২৩০ |
| দ্বিতীয় প্রশ্ন | ২৩১ |
| তৃতীয় প্রশ্ন | ২৩১ |
| চতুর্থ প্রশ্ন | ২৩১ |
| ইয়াহূদী কর্তৃক সুলায়মান (আ)-এর নবূওয়াত অস্বীকার এবং আল্লাহ্র পক্ষ থেকে তার জবাব | ২৩২ |

খায়বরের ইয়াহূদীদের কাছে রাসূলুল্লাহ্ (সা)-এর পত্র ২৩৩
আবূ ইয়াসির ও তার ভাই সম্পর্কে যা নাযিল হয় ২৩৪
মুহাকামাত ও মুতাশাবিহাত ২৩৬
ইয়াহূদী কর্তৃক রাসূলুল্লাহ্ (সা)-কে অস্বীকার এবং এ সম্পর্কে যা নাযিল হয় ২৩৬
ঈমানের বদলে কুফর ২৩৮
ইয়াহূদীদের বিদ্বেষ ২৩৮
রাসূলুল্লাহ্ (সা) সকাশে ইয়াহূদী-নাসারাদের কলহ ২৩৮
ইয়াহূদীদের ভ্রান্ত ধারণা ২৩৯
খ্রিস্টানদের ভ্রান্ত দাবি ২৪০
কা'বার দিকে কিবলা পরিবর্তনকালে ইয়াহূদীদের বক্তব্য ২৪০
তাওরাতের সত্য গোপন ২৪৩
নবী করীম (সা) কর্তৃক ইসলামের দাওয়াত ও ইয়াহূদীদের জবাব ২৪৩
বনূ কায়নুকার বাজারে ইয়াহূদীদের সমাবেশ ২৪৩
রাসূলুল্লাহ্ (সা)-এর ইয়াহূদী শিক্ষালয়ে প্রবেশ ২৪৪
ইব্রাহীম (আ)-কে নিয়ে ইয়াহূদী-খ্রিস্টানদের কোন্দল ২৪৫
সকালে তাদের ঈমান আনয়ন এবং সন্ধ্যায় কুফরী অবলম্বন সম্পর্কে যা নাযিল হয় ২৪৫
আবূ রাফি'র প্রস্তাবের বিরুদ্ধে যা নাযিল হয়েছে ২৪৬
রাসূলুল্লাহ্ (সা)-এর ব্যাপারে নবীগণ থেকে অঙ্গীকার গ্রহণ ২৪৮
আনসারদের মধ্যে বিভেদ সৃষ্টির প্রয়াস ২৪৮
বু'আস যুদ্ধের দিন ২৪৮
রাসূলুল্লাহ্ (সা)-এর সাহাবীগণের অবমাননা প্রসঙ্গে যা নাযিল হয় ২৫০
ইয়াহূদীদের সাথে ঘনিষ্ঠতা ও অন্তরঙ্গতা স্থাপনের বিরুদ্ধে যা নাযিল হয় ২৫১
আবূ বকরের ইয়াহূদী শিক্ষালয়ে প্রবেশ ২৫২
আবূ বকরের ক্রুদ্ধ প্রতিক্রিয়া ২৫৩
ইয়াহূদী পণ্ডিতদের চরিত্র ২৫৪
মুসলমানদের প্রতি ইয়াহূদীদের কার্পণ্য অবলম্বনের উপদেশ ২৫৪
ইয়াহূদী যাদের প্রতি মহান আল্লাহ্র লা'নত তাদের সত্য প্রত্যাখ্যান ২৫৫
বিদ্রোহী দলসমূহ ২৫৭
ইয়াহূদীদের ওহী অস্বীকার ২৫৭
রাসূলুল্লাহ্ (সা)-এর প্রতি তাদের পাথর নিক্ষেপের ব্যাপারে ঐকমত্য ২৫৮
ইয়াহূদী ও খ্রিস্টানদের আল্লাহ্র প্রিয়জন হওয়ার দাবি ২৫৯
মূসা (আ)-এর পর কোন কিতাব নাযিল হওয়ার ব্যাপারে তাদের অস্বীকৃতি ২৫৯
প্রস্তরাঘাতে মৃত্যুদণ্ডদানের ব্যাপারে তাদের নবী করীম (সা)-এর শরণাপন্ন হওয়া ২৬০
আবদুল্লাহ্ ইব্ন উমরের বর্ণনা ২৬২
রক্তপণের ব্যাপারে ইয়াহূদীদের বৈষম্য ২৬৩
ইয়াহূদীদের রাসূলুল্লাহ্ (সা)-কে পরীক্ষা করার অপপ্রয়াস ২৬৪
ইয়াহূদী কর্তৃক ঈসা (আ)-এর নবুওয়তের অস্বীকৃতি ২৬৪
ইয়াহূদীদের হকপন্থী হওয়ার দাবি ২৬৫

ইয়াহূদীদের আল্লাহ্র সঙ্গে শিরক ২৬৬
আল্লাহ্র পক্ষ হতে মু'মিনদের প্রতি ইয়াহূদীদের সাথে বন্ধুত্ব করার ব্যাপারে নিষেধাজ্ঞা ২৬৬
কিয়ামত সংঘটিত হওয়া সম্পর্কে ইয়াহূদীদের জিজ্ঞাসা ২৬৭
উযায়র (আ)-কে আল্লাহ্র পুত্র বলে ইয়াহূদীদের দাবি ২৬৭
আহলে কিতাব কর্তৃক আসমান থেকে কিতাব নাযিলের আহ্বান ২৬৮
রাসূলুল্লাহ্ (সা)-এর নিকট তাদের যুলকারনায়ন সম্পর্কে জিজ্ঞাসা ২৬৯
আল্লাহ্র সত্তা সম্পর্কে ইয়াহূদীদের ধৃষ্টতাপূর্ণ জিজ্ঞাসাবাদ ২৬৯

**নাজরান থেকে আগত খ্রিস্টান প্রতিনিধিদলের বিবরণ** ২৭০
কুয ইব্ন আলকামার ইসলাম গ্রহণ ২৭০
নাজরানের এক নেতার ছেলের ইসলাম গ্রহণ ২৭১
পূর্বদিকে মুখ ফিরিয়ে তাদের সালাত আদায় ২৭১
তাদের নাম ও আকীদা ২৭২
এদের সম্পর্কে কুরআনে যা নাযিল হয়েছে ২৭২
ইয়াহূদী ও খ্রিস্টানদের কর্মপদ্ধতি সম্পর্কে কুরআনের বক্তব্য ২৭৫
কুরআনে মু'মিনদের জন্য নসীহত ও হুশিয়ারী ২৭৬
ঈসার জন্ম এবং মারইয়াম ও যাকারিয়ার ব্যাপারে কুরআনের বিবরণ ২৭৬
মারইয়ামের অভিভাবকত্বে জুরায়য ২৭৭
ঈসা (আ)-কে আসমানে উঠিয়ে নেয়া ২৭৯
পারস্পরিক অভিসম্পাতের প্রস্তাব গ্রহণ করা থেকে খ্রিস্টানদের পিঠটান ২৮০
আবূ উবায়দা (রা)-কে তাদের বিরোধ নিষ্পত্তির জন্য প্রেরণ ২৮১
মুনাফিকদের সংবাদ ২৮১
মদীনায় মহামারী আকারে জ্বরের প্রাদুর্ভাব ২৮৪
মদীনা থেকে মহামারী মাহিয়া (জুহফা) নামক স্থানে সরিয়ে নেয়ার জন্য রাসূলুল্লাহ্ (সা)-এর দু'আ ২৮৫
মুশরিকদের সাথে যুদ্ধের সূচনা ২৮৫
হিজরতের তারিখ ২৮৫
ওদ্দান যুদ্ধ : রাসূলুল্লাহ্ (সা)-এর প্রত্যক্ষ আংশগ্রহণে সংঘটিত প্রথম যুদ্ধ ২৮৬

**উবায়দা ইব্ন হারিসের অভিযান** ২৮৬
**হামযার নেতৃত্বে সায়ফুল বাহরের অভিযান** ২৮৯
**বুওয়াত অভিযান** ২৯১
**উশায়রা অভিযান** ২৯১
**সা'দ ইব্ন আবূ ওয়াক্কাসের নেতৃত্বে সেনাদল প্রেরণ** ২৯২
**সাফওয়ান অভিযান বা প্রথম বদর অভিযান** ২৯২
**আবদুল্লাহ্ ইব্ন জাহ্শের নেতৃত্বে সেনাদল প্রেরণ** ২৯৩

কা'বার দিকে কিবলার পরিবর্তন ২৯৭

**বদর যুদ্ধ** ২৯৭
আতিকা বিন্‌ত আবদুল মুত্তালিবের স্বপ্ন ২৯৮
কুরায়শদের রণ প্রস্তুতি ৩০০
বনূ বাকর ও কুরায়শের মধ্যে যুদ্ধের কারণ ৩০০
সুরাকার দায়িত্ব গ্রহণ ৩০২
রাসূলুল্লাহ্ (সা)-এর যাত্রা ৩০৩
বদর যুদ্ধে মুসলমানদের উটের সংখ্যা ৩০৩
বদরের পথে রাসূলুল্লাহ্ (সা) ৩০৩
আনসার সাহাবীদের কাছে রাসূলুল্লাহ্ (সা)-এর পরামর্শ চাওয়া ৩০৫
আবূ সুফইয়ানের বাণিজ্য কাফেলা নিয়ে নিরাপদে চলে যাওয়া ৩০৮
আবূ জাহ্‌লের হঠকারিতা ৩০৮
আসওয়াদ ইব্‌ন আবদুল আসাদ মাখযূমীর হত্যা ৩১৩
দ্বন্দ্বযুদ্ধের জন্য উত্‌বার আহবান ৩১৩
রাসূলুল্লাহ্ (সা) কর্তৃক ইব্‌ন গাযীয়াকে গুঁতা দেওয়া ৩১৪
রাসূলুল্লাহ্ (সা)-এর দু'আ ৩১৪
মুসলমানদের মধ্যে প্রথম শহীদ ৩১৫
উমাইয়া ইব্‌ন খালফের হত্যা ৩১৭
বদর যুদ্ধে ফেরেশতাদের উপস্থিতি ৩১৯
আবূ জাহলের হত্যা ৩২০
উকাশা ইব্‌ন মিহসানের ঘটনা ৩২১
বদর কূপে মুশরিকদের লাশ নিক্ষেপ ৩২২
বদর যুদ্ধে প্রাপ্ত মালে গনীমত ৩২৫
বিজয়ের সুসংবাদ ৩২৬
মদীনায় প্রত্যাবর্তন ৩২৬
নাযর ও উকবার হত্যা ৩২৭
পরাজয়ের সংবাদ ৩২৮
মক্কার ঘরে ঘরে আর্তনাদ ৩২৮
আমর ইব্‌ন আবূ সুফিয়ানের বন্দিদশা ৩৩১
নবী দুহিতা যয়নব ও তাঁর স্বামী আবুল আস-এর কাহিনী ৩৩২
মদীনার পথে যয়নব (রা) ৩৩৪
আবুল আস ইব্‌ন রবীআর ইসলাম গ্রহণ ৩৩৭
মুক্তিপণ ছাড়াই যাদের মুক্তি দেওয়া হয়েছিল ৩৩৯
মুক্তিপণের পরিমাণ ৩৪০

**উমায়র ইব্‌ন ওয়াহ্‌বের ইসলাম গ্রহণ** ৩৪০
রাসূলুল্লাহ্ (সা)-কে হত্যার জন্য তাকে সাফওয়ানের প্রচারণা ৩৪০

নিজ সম্প্রদায়ের গৌরব প্রকাশে হাস্‌সান ইব্‌ন সাবিত (রা)-এর কবিতা ৩৪৩

**কুরায়শদের মধ্যে আপ্যায়নকারী ব্যক্তিবর্গ** ৩৪৪

বদর যুদ্ধে মুসলমানদের ব্যবহৃত ঘোড়ার নাম ৩৪৫

**সূরা আনফাল অবতরণ** ৩৪৫

গনীমতের মাল বন্টন সম্পর্কে যা নাযিল হয় ৩৪৫

কুরায়শদের মুকাবিলা করার জন্য রাসূলুল্লাহ্ (সা)-এর সঙ্গে সাহাবীদের বের-হওয়া সম্পর্কে যা নাযিল হয় ৩৪৬

মুসলমানদের সুসংবাদ ও উৎসাহ প্রদান সম্পর্কে যা নাযিল হয় ৩৪৭

কংকর নিক্ষেপ ৩৪৮

আল্লাহ্ এবং রাসূলের আনুগত্য প্রসঙ্গে ৩৪৯

প্রাণবন্তকারী দাওয়াত ৩৫০

আল্লাহ্ কর্তৃক রাসূলুল্লাহ্ (সা)-কে প্রদত্ত নি'য়ামতের বর্ণনা ৩৫১

কুরায়শদের মূর্খতা প্রসঙ্গে ৩৫১

সূরা মুয্যাম্মিল ও বদর যুদ্ধের মধ্যে সময়ের ব্যবধান ৩৫৩

যারা আবূ সুফইয়ানকে সাহায্য করেছিল তাদের প্রসঙ্গে ৩৫৩

কাফিরদের সাথে যুদ্ধের নির্দেশ ৩৫৪

গনীমতের মাল বন্টন প্রসঙ্গে ৩৫৪

রাসূলুল্লাহ্ (সা)-এর প্রতি আল্লাহ্র অনুগ্রহ প্রসঙ্গে ৩৫৬

যুদ্ধের ব্যাপারে মুসলমানদের প্রতি আল্লাহ্র নসীহত ৩৫৭

বদরের বন্দী এবং গনীমতের মাল প্রসঙ্গে ৩৬১

মুসলমানদের মধ্যে পরস্পরিক সৌহার্দ্য-সম্প্রীতি বজায় রাখা প্রসঙ্গে ৩৬২

**বদরে অংশ গ্রহণকারী মুসলমানগণ** ৩৬৩

বনূ হাশিম থেকে ৩৬৩

বনূ আব্‌দ শাম্‌স থেকে ৩৬৪

বনূ আসাদ ইব্‌ন খুযায়মা থেকে ৩৬৪

বনূ কাবীর ইব্‌ন গানম ইব্‌ন দুদান ইব্‌ন আসাদ-এর মিত্রদের থেকে ৩৬৫

বনূ নাওফাল থেকে ৩৬৫

বনূ আসাদ ইব্‌ন আবদুল উয্‌যা থেকে ৩৬৫

বনূ আবদুদ্দার থেকে ৩৬৬

বনূ যুহরা থেকে ৩৬৬

বনূ তায়ম ইব্‌ন মুররা থেকে ৩৬৭

বনূ মাখযূম থেকে ৩৬৮

শাম্মাস নামকরণের কারণ ৩৬৮

বনূ আদী ইব্‌ন কা'ব থেকে ৩৬৮

বনূ জুমাহ ও তাদের মিত্রদের থেকে ৩৬৯

বনূ আমির থেকে ৩৭০
বনূ হারিস থেকে ৩৭০
**বদর যুদ্ধে অংশগ্রহণকারী আনসার সাহাবীগণ** ৩৭১
বনূ আবদুল আশহাল থেকে ৩৭১
বনূ উবায়দ ইব্ন কা'ব এবং তাঁদের মিত্র থেকে ৩৭১
বনূ সাওয়াদ থেকে ৩৭২
বনূ হারিসা থেকে ৩৭২
বনূ আমর থেকে ৩৭৩
বনূ উমাইয়া থেকে ৩৭৩
বনূ উবায়দ ও তাঁদের মিত্রদের থেকে ৩৭৪
বনূ সা'লাবা থেকে ৩৭৪
বনূ জাহজাব ও তাঁদের মিত্রদের থেকে ৩৭৫
বনূ গান্ম থেকে ৩৭৫
মু'আবিয়া ইব্ন মালিক ও তাঁদের মিত্রদের থেকে ৩৭৫
বনূ ইমরাউল কায়স থেকে ৩৭৬
বনূ যায়দ থেকে ৩৭৬
বনূ আদী থেকে ৩৭৬
বনূ আহমার থেকে ৩৭৬
বনূ জুশাম ও বনূ যায়দ থেকে ৩৭৭
বনূ জিদারা থেকে ৩৭৭
বনূ আবজার থেকে ৩৭৭
বনূ আউফ থেকে ৩৭৭
বনূ জাযা তাঁদের মিত্রদের থেকে ৩৭৮
বনূ সালিম থেকে ৩৭৮
বনূ আসরাম থেকে ৩৭৮
বনূ দা'দ থেকে ৩৭৮
বনূ কুরয়ূশ থেকে ৩৭৯
বনূ মারযাখা থেকে ৩৭৯
বনূ লাওযান ও তাঁদের মিত্রদের থেকে ৩৭৯
বনূ গুসায়না থেকে ৩৭৯
বনূ সাঈদা থেকে ৩৮০
বনূ বাদী ও তাঁদের মিত্রদের থেকে ৩৮০
বনূ তারীফ ও তাঁদের মিত্রদের থেকে ৩৮০
বনূ জুহায়না থেকে ৩৮০
বনূ জুশাম থেকে ৩৮১
বনূ উবায়দ ও তাঁদের মিত্রদের থেকে ৩৮১

| | |
|---|---|
| বনূ খুনাস থেকে | ৩৮২ |
| বনূ নু'মান থেকে | ৩৮২ |
| বনূ সাওয়াদ থেকে | ৩৮২ |
| বনূ আদী ইব্‌ন নাবী থেকে | ৩৮৩ |
| বনূ সালামার মূর্তি যাঁরা ভাঙ্গেন | ৩৮৩ |
| বনূ যুরায়ক থেকে | ৩৮৩ |
| বনূ খালিদ থেকে | ৩৮৪ |
| বনূ খালদা থেকে | ৩৮৪ |
| বনূ আজলান থেকে | ৩৮৪ |
| বনূ বায়াযা থেকে | ৩৮৪ |
| বনূ হাবীব থেকে | ৩৮৫ |
| বনূ নাজ্জার থেকে | ৩৮৫ |
| উসায়রা থেকে | ৩৮৫ |
| বনূ আমর থেকে | ৩৮৫ |
| বনূ উবায়দ ইব্‌ন সা'লাবা থেকে | ৩৮৫ |
| বনূ 'আয়িয ও তাঁর মিত্রদের থেকে | ৩৮৬ |
| বনূ যায়দ থেকে | ৩৮৬ |
| বনূ সাওয়াদ ও তাঁদের মিত্রদের থেকে | ৩৮৬ |
| বনূ আমির ইব্‌ন মালিক থেকে | ৩৮৬ |
| বনূ আমর ইব্‌ন মালিক থেকে | ৩৮৭ |
| বনূ আদী ইব্‌ন আমর থেকে | ৩৮৭ |
| বনূ আদী ইব্‌ন নাজ্জার থেকে | ৩৮৭ |
| বনূ হারাম ইব্‌ন জুন্দুব থেকে | ৩৮৮ |
| বনূ মাযিন ইব্‌ন নাজ্জার ও তাঁদের মিত্রদের থেকে | ৩৮৮ |
| বনূ খানসা ইব্‌ন মাবযূল থেকে | ৩৮৮ |
| বনূ সা'লাবা ইব্‌ন মাযিন থেকে | ৩৮৯ |
| বনূ দীনার ইব্‌ন নাজ্জার থেকে | ৩৮৯ |
| বনূ কায়স থেকে | ৩৮৯ |
| আরো কিছু বদরী সাহাবী (রা) | ৩৮৯ |
| বদরী সাহাবীদের সর্বমোট সংখ্যা | ৩৯০ |
| বদরের যুদ্ধে যাঁরা শহীদ হয়েছিলেন | ৩৯০ |
| বনূ আবদুল মুত্তালিব থেকে | ৩৯০ |
| বনূ জুহরা থেকে | ৩৯০ |
| বনূ আদী থেকে | ৩৯০ |
| বনূ হারিস ইব্‌ন ফিহর থেকে | ৩৯০ |
| আনসারদের থেকে | ৩৯০ |

| | |
|---|---|
| বনূ হারিস ইব্‌ন খাযরাজ থেকে | ৩৯১ |
| বনূ সালামা থেকে | ৩৯১ |
| বনূ হাবীব থেকে | ৩৯১ |
| বনূ নাজ্জার থেকে | ৩৯১ |
| বনূ গান্‌ম থেকে | ৩৯১ |
| **বদরে যে সব মুশরিক নিহত হয়েছিল** | ৩৯১ |
| বনূ আব্‌দ শামস্ থেকে | ৩৯১ |
| বনূ নাওফাল থেকে | ৩৯২ |
| বনূ আসাদ থেকে | ৩৯২ |
| বনূ আবদুদ্দার থেকে | ৩৯৩ |
| বনূ তায়ম ইব্‌ন মুররা থেকে | ৩৯৩ |
| বনূ মাখযূম থেকে | ৩৯৪ |
| বনূ সাহম থেকে | ৩৯৬ |
| বনূ জুমাহ্ থেকে | ৩৯৬ |
| বনূ আমির থেকে | ৩৯৬ |
| বদর যুদ্ধে নিহত অন্যান্য কাফির যাদের কথা ইব্‌ন ইসহাক আলোচনা করেননি | ৩৯৭ |
| বনূ আব্‌দ শামস্ থেকে | ৩৯৭ |
| বনূ আসাদ থেকে | ৩৯৮ |
| বনূ আবদুদ্দার থেকে | ৩৯৮ |
| বনূ তায়ম থেকে | ৩৯৮ |
| বনূ মাখযূম থেকে | ৩৯৮ |
| বনূ জুমাহ থেকে | ৩৯৮ |
| বনূ সাহম থেকে | ৩৯৯ |
| **বদর যুদ্ধে বন্দী মুশরিকদের বিবরণ** | ৩৯৯ |
| বনূ হাশিম থেকে | ৩৯৯ |
| বনূ মুত্তালিব থেকে | ৩৯৯ |
| বনূ আব্‌দ শামস ও তাদের মিত্রদের থেকে | ৩৯৯ |
| বনূ নাওফাল ও তাদের মিত্রদের থেকে | ৩৯৯ |
| বনূ আবদুদ্দার ও তাদের মিত্রদের থেকে | ৪০০ |
| বনূ আসাদ ও তাদের মিত্রদের থেকে | ৪০০ |
| বনূ মাখযূম থেকে | ৪০০ |
| বনূ সাহম থেকে | ৪০১ |
| বনূ জুমাহ থেকে | ৪০১ |
| বনূ আমির থেকে | ৪০১ |
| বনূ হারিস থেকে | ৪০২ |
| বনূ হাশিম থেকে | ৪০২ |

বনূ মুত্তালিব থেকে 	৪০২
বনূ আব্‌দ শামস থেকে 	৪০২
বনূ নাওফাল থেকে 	৪০২
বনূ আসাদ থেকে 	৪০২
বনূ আবদুদ্দার থেকে 	৪০২
বনূ তায়ম থেকে 	৪০৩
বনূ মাখযূম থেকে 	৪০৩
বনূ জুমাহ থেকে 	৪০৩
বনূ সাহম থেকে 	৪০৩
বনূ আমির থেকে 	৪০৩
বনূ হারিস থেকে 	৪০৩

**বদর যুদ্ধ সম্পর্কে রচিত বিভিন্ন কবিতা—১** 	৪০৪
হামযা (রা)-এর কবিতা
বদর যুদ্ধ সম্পর্কে আলী ইব্‌ন আবূ তালিব (রা)-এর কবিতা

**বদর যুদ্ধ সম্পর্কে রচিত বিভিন্ন কবিতা —২** 	৪১১
বদর যুদ্ধে নিহতদের উদ্দেশ্যে শোকগাথা
হাস্‌সানের কবিতার জবাবে হারিসের কবিতা
এ সম্পর্কে হাস্‌সান (রা)-এর আরো কবিতা
হাস্‌সান ইব্‌ন সাবিত (রা) আরো বলেন
উবায়দা ইব্‌ন হারিসের কবিতা তাঁর নিজ পা কাটা সম্পর্কে

**বদর যুদ্ধ সম্পর্কে রচিত বিভিন্ন কবিতা—৩** 	৪১৯
রাসূলুল্লাহ্ (সা)-এর প্রশংসায় তালিবের কবিতা
কবি যিরার-এর আবূ জাহ্‌ল সম্পর্কে শোকগাথা
বদরে নিহতদের সম্পর্কে আবূল আসওয়াদের বিলাপ
বদরে নিহতদের সম্পর্কে উমাইয়া ইব্‌ন আবূ সালতের শোকগাথা

**বদর যুদ্ধ সম্পর্কে রচিত বিভিন্ন কবিতা—৪** 	৪২৬
আবূ উসামার কবিতা
হিন্‌দ বিন্‌ত উতবার কবিতা
হিনদের দ্বিতীয় শোকগাথা
সফিয়্যা বিন্‌ত মুসাফিরের শোকগাথা
হিন্‌দ বিন্‌ত উসাসার শোকগাথা
বদর থেকে নিষ্ক্রান্ত হওয়ার তারিখ

# চুক্তিনামার বিবরণ

## রাসূলুল্লাহ্ (সা)-এর বিরুদ্ধে কাফিরদের প্রতিশোধমূলক হলফনামা

ইব্‌ন ইসহাক বলেন : কুরায়শরা যখন দেখল রাসূলুল্লাহ্ (সা)-এর সাহাবীগণ একটি নিরাপদ স্থানে গিয়ে সম্মানজনক আশ্রয় পেয়ে গেছে, সম্রাট নাজ্জাশী তাদেরকে তাদের বিরোধীপক্ষ হাতে রক্ষণাবেক্ষণের ব্যবস্থা করেছেন, এদিকে উমর (রা)-ও ইসলাম গ্রহণ করেছেন এবং তিনি ও হামযা ইব্‌ন আবদুল মুত্তালিব রাসূলুল্লাহ্ (সা) ও তাঁর সাহাবীদের সাথে গিয়ে মিলেছেন, ফলে আরবের অপরাপর গোত্রে ইসলাম ক্রমবিস্তার লাভ করছে, তখন তারা এক জরুরী পরামর্শে মিলিত হল এবং এই মর্মে তারা বনূ হাশিম ও বনূ মুত্তালিবের বিরুদ্ধে একটি হলফনামা সম্পন্ন করার সিদ্ধান্ত নিল যে, তারা আর তাদের সাথে কোনরূপ সম্পর্ক রাখবে না। তাদের সাথে বিয়ে-শাদী ও বেচাকেনা সম্পূর্ণরূপে বয়কট করে চলবে। এ প্রস্তাবে তাদের ঐকমত্য সাধিত হওয়ার পর, তারা একটি চুক্তিনামা লিখল এবং তা মেনে চলার ব্যাপারে সকলে অঙ্গীকারাবদ্ধ হল ও তাতে তারা সই করল। এরপর তারা চুক্তিপত্রটি কা'বা শরীফের ভিতরে ঝুলিয়ে রাখল, যাতে এর মর্যাদা তাদের অন্তরে সুদৃঢ় হয়।

এ চুক্তিনামাটি লিখেছিল মানসূর ইব্‌ন 'ইকরিমা ইব্‌ন 'আমির ইব্‌ন হাশিম ইব্‌ন আব্‌দ মানাফ 'আবদুদ্দার ইব্‌ন কুসাই। ইব্‌ন হিশাম বলেন : কারও মতে এর লেখক ছিল নাযর ইব্‌ন হারিস। এ কারণে রাসূলুল্লাহ্ (সা) তার উপর অভিসম্পাত করেছিলেন। ফলে, তার কয়েকটি আঙ্গুল অবশ হয়ে যায়।

ইব্‌ন ইসহাক বলেন : কুরায়শরা পদক্ষেপ গ্রহণ করলে বনূ হাশিম ও বনূ মুত্তালিবের লোকজন আবূ তালিব ইব্‌ন 'আবদুল মুত্তালিবের কাছে সমবেত হয় এবং তার সাথে তাঁর গিরিসংকটে গিয়ে আশ্রয় নেয়। বনূ হাশিম থেকে একমাত্র আবূ লাহাব 'আবদুল-উয্‌যা ইব্‌ন 'আবদুল মুত্তালিবই সপক্ষ ত্যাগ করে কুরায়শের সাথে মিলিত হয় এবং তাদের সমর্থন করে।

## রাসূলুল্লাহ্ (সা)-এর সাথে আবূ লাহাবের হঠকারিতা এবং তার সম্পর্কে অবতীর্ণ ওহী

ইব্‌ন ইসহাক বলেন : হুসায়ন ইব্‌ন আবদুল্লাহ্ আমার কাছে বর্ণনা করেছেন, আবূ লাহাব স্বগোত্র ছেড়ে কুরায়শদের পক্ষ অবলম্বন করার পর, উতবা ইব্‌ন রবী'আর কন্যা হিন্দার সাথে সাক্ষাৎ করল। তাকে বলল : হে উতবা তনয়া! তুমি কি লাত ও 'উয্‌যার সমর্থন করেছ ? যারা

তাদের পরিত্যাগ ও বিরোধিতা করেছে তুমি কি তাদের বর্জন করেছ? সে বলল : হ্যাঁ, হে আবূ 'উতবা! আল্লাহ্ তোমাকে উত্তম প্রতিদান দিন।

ইব্ন ইসহাক বলেন : আমার কাছে বর্ণনা করা হয়েছে যে, সে বলত মুহাম্মদ আমাকে এমন সব বিষয়ের কথা বলে ভয় দেখায়, যা আমি দেখি না। সে বলে, মৃত্যুর পর সেগুলো হবে। এসব বলে সে আমার হাতে কি যেন তুলে দিল। এরপর সে তার দু'হাতে ফুঁ দিয়ে বলে ওঠে, তোমরা ধ্বংস হও, মুহাম্মদ যা বলে তার কিছুই আমি তোমাদের মাঝে দেখছি না। এরই পরিপ্রেক্ষিতে আল্লাহ্ তা'আলা নাযিল করেন : تَبَّتْ يَدَا أَبِى لَهَبٍ وَتَبَّ "আবূ লাহাবের দু'হাত ধ্বংস হোক, ধ্বংস হোক সে নিজেও।"

ইব্ন হিশাম বলেন : تَبَّتْ মানে خسرت (ধ্বংস হোক, ক্ষতিগ্রস্ত হোক) التباب। (হতে ক্রিয়াটি উদ্ভূত, যার) অর্থ الخسران। (ক্ষতিগ্রস্ত হওয়া, ধ্বংস হওয়া)। বনূ হিলাল ইব্ন আমির ইব্ন সা'সা'আ গোত্রীয় হাবীব ইব্ন খুদ্রা খারিজীর একটি কাসিদায় আছে :

হে তায়ব! আমরা এমন এক সম্প্রদায়ের লোক
যাদের শ্রম পণ্ড ও ব্যর্থ হয়ে গেছে।

**কুরায়শদের সম্পর্কে আবূ তালিবের কবিতা**

ইব্ন ইসহাক বলেন : যখন কুরায়শরা রাসূলুল্লাহ্ (সা)-এর বিরুদ্ধাচরণের ব্যাপারে সিদ্ধান্ত নেয়, তখন আবূ তালিব বলেন :

ওহে! আমাদের পারস্পরিক সম্পর্ক বিষয়ে বনূ লুআঈকে এ বার্তা পৌঁছে দাও, বিশেষত বনূ লুআঈ-এর শাখা বনূ কা'বকে।

তোমরা কি জান না, আমরা মুহাম্মদকে একজন নবীরূপে পেয়েছি, যেমন নবী ছিলেন হযরত মূসা। পূর্ববর্তী গ্রন্থসমূহে তাঁর বর্ণনা আছে।

وان عليه فى العباد محبة × ولاخير ممن خصه الله بالحب -

মানুষের অন্তরে তাঁর জন্য আছে ভালবাসার ঠাঁই। আল্লাহ্ তা'আলা যাকে নিজ ভালবাসার জন্য বাছাই করেছেন, তাঁর থেকে বিচ্ছিন্ন হয়ে কোন কল্যাণের আশা করা যায় না।

তোমরা যে চুক্তিপত্র লিখেছ, তা তোমাদের নিজেদেরই জন্য অশুভ প্রমাণিত হবে, যেমন অশুভ প্রমাণিত হয়েছিল সালিহ (আ)-এর উট শাবকের আওয়ায।

তোমরা সচেতন হও, সচেতন হও, কবর খননের আগেই। সাবধান হও সেদিনের আগে, যেদিন নিষ্পাপ লোক হবে পাপীদের মত।

তোমরা নিন্দুকদের কথায় পড়ে, আমাদের পূর্ব ভালবাসা ও নৈকট্যের বন্ধন ছিন্নভিন্ন করে ফেল না।

তোমরা টেনে এনো না ক্রমাগত যুদ্ধ। কারণ, যুদ্ধের স্বাদ যে একবার গ্রহণ করেছে, সে তা তেঁতোই পেয়েছে।

  

কা'বার রবের কসম ! আমরা এমন লোক নই যে, কালচক্রের আঘাত ও বিপদাপদে জর্জরিত হয়ে আহমদকে তোমাদের হাতে ছেড়ে দেব—

এখনও তো তোমাদের আমাদের গর্দান বিচ্ছিন্ন হয়নি এবং তোমাদের আমাদের হাত তীক্ষ্ণ কুসাসী তরবারিতে কর্তিত হয়নি।

بمعترك ضيق ترى كسر القنا × به والنسور الطخم يعكفن كالشوب -

আমরা এখনও মুখোমুখি হইনি এমন সুকঠিন রণাঙ্গণে, যেখানে তুমি দেখতে পাবে— ইতস্তত খণ্ড-বিখণ্ড বর্শা, আর কালো মাথাবিশিষ্ট একঝাঁক শকুন, যারা নেশাগ্রস্থদের মত বুঁদ হয়ে পড়ে আছে।

তার আশেপাশে ঘোড়ার ছোটাছুটি ও দুর্দান্ত বীরদের হাঁক-ডাক দেখলে তুমি ভাববে, এ বুঝি এক মহাব্যস্ত রণক্ষেত্র।

আমাদের পূর্বপুরুষ কি হাশিম নন, যিনি নিজ শক্তিকে করে যান সুদৃঢ় এবং সন্তানদের উপদেশ দিয়ে যান বর্শা ও তলোয়ারবাজীর ?

আমরা যুদ্ধে ক্লান্ত হই না, যতক্ষণ না যুদ্ধই শ্রান্ত হয়ে ওঠে, যে কোন বিপদ-আপদই আসুক, আমরা কারও কাছে তার অভিযোগ করি না।

والكننا اهل الحفائط والنهى × اذا طار ارواح الكماة من الرعب -

বস্তুত আমরা সুদক্ষ প্রতিরোধকারী, জ্ঞানের অধিকারী এমনকি সেই মুহূর্তেও, যখন ভয়-ত্রাসে বাহাদুরেরও প্রাণ উড়ে যায়।

উক্ত গিরিসংকটে তারা দুই বা তিন বছর অন্তরীণ অবস্থায় কাটান। এ সময় তারা দূর্বিষহ দুঃখ-কষ্ট ভোগ করেন। কুরায়শদের কতক আত্মীয়তার দায়িত্ববোধসম্পন্ন ব্যক্তি গোপনে যা কিছু পাঠাত, তাই ছিল তাদের সম্বল, নয়ত প্রকাশ্যে তাদের কাছে কারও কোন সাহায্য-সামগ্রী পৌঁছতে পারত না।

### হাকীম ইব্‌ন হিযামের সাহায্য প্রেরণ, আবূ জাহল কর্তৃক বাধা প্রদান ও আবুল বাখতারীর মধ্যস্থতা

বর্ণিত আছে, হাকীম ইব্‌ন হিযাম ইব্‌ন খুওয়ায়লিদ ইব্‌ন আসাদ তাঁর ফুফু খাদীজা বিন্‌ত খুওয়ায়লিদ (রা)-এর জন্য কিছু গম নিয়ে যাচ্ছিলেন, তার একটি গোলাম তা বয়ে নিচ্ছিল। খাদীজা (রা) তখন রাসূলুল্লাহ (সা)-এর সহধর্মিণী এবং তাঁরই সংগে গিরিসংটে অবস্থানরত ছিলেন। আবূ জাহল তাদের দেখতে পেয়ে রুখে দাঁড়ায় এবং বলে ওঠে : তুমি এই খাদ্য সামগ্রী নিয়ে বনূ হাশিমের কাছে যাবে ? আল্লাহ্র কসম ! এ খাদ্যদ্রব্য নিয়ে তোমাকে এক কদমও অগ্রসর হতে দেব না। তার আগে আমি তোমাকে মক্কায় অপদস্থ করে ছাড়ব। এমনি মুহূর্তে সেখানে আবুল বাখতারী ইব্‌ন হিশাম ইব্‌ন হারিস ইব্‌ন আসাদ এসে উপস্থিত হলেন। তিনি আবূ জাহ্লকে বললেন : তোমার কি হয়েছে ? আবূ জাহ্ল বলল : সে বনূ হাশিমের কাছে খাদ্য সামগ্রী নিয়ে যাচ্ছে। আবুল বাখতারী বললেন : আরে, তার ফুফুর এই সামান্য কিছু

খাদ্যদ্রব্য তার কাছে রক্ষিত ছিল। তিনি এখন চেয়ে পাঠিয়েছেন আর তুমি তাতে বাধা দিচ্ছ ? ছেড়ে দাও, ও চলে যাক। কিন্তু আবূ জাহ্ল অনড়। এই নিয়ে তাদের মধ্যে কটুক্তি বিনিময়ও হল। এক পর্যায়ে আবুল বাখতারী উটের একটি চোয়াল তুলে আবূ জাহ্লকে প্রচণ্ড আঘাত করলেন। ফলে তার মাথা ফেটে যায়। এরপর তাকে আচ্ছা করে পদদলিত করেন। হামযা ইব্ন আবদুল মুত্তালিব কাছ থেকে এসব লক্ষ্য করেছিলেন। রাসূলুল্লাহ (সা) ও সাহাবীদের নিকট কোনরূপ সাহায্য-সামগ্রী পৌছুক, এটা কাফিরদের পসন্দ ছিল না। তাঁদের দুঃখ-দুর্দশায় তারা রীতিমত কৌতুকবোধ করছিল। কিন্তু রাসূলুল্লাহ (সা) এ অবস্থায়ও নিজ সম্প্রদায়কে রাত-দিন, প্রকাশ্যে-গোপনে সর্বাবস্থায় হিদায়াতের পথে আহবান জানাচ্ছিলেন। এভাবে আল্লাহ্র নির্দেশ পালন করে যাচ্ছিলেন। এতে কোন মানুষকে তিনি একবিন্দু পরওয়া করতেন না।

## রাসূলুল্লাহ (সা)-এর উপর তাঁর সম্প্রদায়ের নির্যাতন

### আবূ লাহাব সম্পর্কে আল্লাহ্ যা নাযিল করেন

আল্লাহ্ তা'আলা তাঁর রাসূল (সা)-কে বরাবরই কুরায়শদের থেকে হিফাযত করেছেন। এই সামাজিক বয়কটকালে তাঁর চাচা এবং তাঁর গোত্র-বনূ হাশিম ও বনূ মুত্তালিবও যথারীতি তাঁর পক্ষে রুখে দাঁড়ায় এবং সার্বিক সহায়তা দান করে। কাফিররা যখনই তাঁর উপর কোন দৈহিক আক্রমণ চালানোর দুরভিসন্ধি করেছে, তখনই তারা ইস্পাত-কঠিন প্রাচীররূপে সম্মুখে দাঁড়িয়েছে। অনন্যোপায় হয়ে কুরায়শরা ঠাট্টা-উপহাস ও কূট-তর্কের পথ বেছে নেয়। তাদের এসব অপতৎপরতা সম্পর্কে যুগপৎভাবে কুরআনের আয়াতও নাযিল হতে থাকে। কুরআন তো পরিষ্কারভাবে অনেকের নামও উচ্চারণ করেছে, আবার অনেক সময় সাধারণভাবে কাফিরদের আলোচনাক্রমে তাদের উল্লেখ করে দিয়েছে। কুরআন মজীদে যাদের নাম উচ্চারিত হয়েছে, তাদের মধ্যে সবশেষে উল্লেখযোগ্য হচ্ছে রাসূলুল্লাহ (সা)-এর চাচা আবূ লাহাব ইব্ন আবদুল মুত্তালিব এবং তার স্ত্রী উম্মু জামীল বিন্ত হারব ইব্ন উমাইয়া; যাকে আল্লাহ তা'আলা নাম দিয়েছেন 'হাম্মালাতাল-হাতাব' 'ইন্ধন বহনকারিণী'। কারণ সে কাঁটা বহন করে রাসূলুল্লাহ (সা)-এর যাতায়াত পথে ছড়িয়ে দিত। আল্লাহ্ তা'আলা তাদের উভয়ের সম্পর্কে নাযিল করেন :

تَبَّتْ يَدَا اَبِىْ لَهَبٍ وَّتَبَّ - مَا اَغْنٰى عَنْهُ مَالُهٗ وَمَا كَسَبَ - سَيَصْلٰى نَارًا ذَاتَ لَهَبٍ - وَّامْرَاَتُهٗ حَمَّالَةَ الْحَطَبِ - فِىْ جِيْدِهَا حَبْلٌ مِّنْ مَّسَدٍ -

"ধ্বংস হোক আবু লাহাবের দু'হাত এবং ধ্বংস হোক সে নিজেও। তার ধন-সম্পদ ও তার উপার্জন তার কোন কাজে আসেনি। অচিরে সে দগ্ধ হবে লেলিহান আগুনে এবং তার স্ত্রীও- যে ইন্ধন বহন করে, তার গলদেশে পাকান রজ্জু।" (১১১ : ১-৫)

ইব্‌ন হিশাম বলেন : الجيد অর্থ গলদেশ আ'শা ইব্‌ন কায়স ইব্‌ন সা'লাবা তার একটি কবিতায় বলেন :

"কুতায়লা যেদিন কণ্ঠহার পরে তার দীর্ঘ গ্রীবা নিয়ে আমাদের সামনে হাযির হয়েছিল।"

جيد -এর বহুবচন اجياد।

المسد - এক প্রকার গাছ, যা তুলার মত ধুনে রশি তৈরি করা হয়। নাবিগা যুবয়ানী তার একটি দীর্ঘ কর্বিতায় বলেন :

مقذوفة بدخيس النحض بازلها × له صريف صريف القعو بالمسد -

"সে এক হৃষ্টপুষ্ট গরু। তার গোশ্‌ত কানায় কানায় পূর্ণ। তার দাঁত কাটার শব্দ যেন ঠিক রশি তৈরিকালে চরকা চালানোর আওয়ায।"

শব্দটি একবচনে مَسَدَةٌ ব্যবহৃত হয়। নাবিগার আসল নাম যিয়াদ ইব্‌ন আমর ইব্‌ন মু'আবিয়া।

**উম্মু জামীলের দুরভিসন্ধি এবং আল্লাহ্ কর্তৃক তাঁর রাসূলের হিফাযত**

ইব্‌ন ইসহাক বলেন : আমি শুনেছি, এই ইন্ধন বহনকারিণী উম্মু জামীল তার ও তার স্বামীর সম্পর্কে অবতীর্ণ কুরআনের আয়াত শুনে ভীষণ ক্ষুব্ধ হল। সে তৎক্ষণাৎ একখণ্ড পাথর নিয়ে রাসূলুল্লাহ্ (সা)-এর উদ্দেশ্যে ছুটে আসল। রাসূলুল্লাহ্ (সা) তখন আবূ বকর সিদ্দীক (রা)-কে সংগে নিয়ে কা'বা শরীফের পাশে উপবিষ্ট ছিলেন। উম্মু জামীল তাঁদের সামনে এসে দাঁড়াতেই আল্লাহ্ তা'আলা রাসূলুল্লাহ্ (সা)-কে তার দৃষ্টির আড়াল করে দিলেন। ফলে সে কেবল আবূ বকর (রা)-কেই দেখতে পেল। সে জিজ্ঞেস করল : হে আবূ বকর ! তোমার সঙ্গী কই ? আমি শুনেছি, সে নাকি আমার কুৎসা করে। আল্লাহ্‌র কসম ! এই মুহূর্তে তাকে পেলে আমি এই পাথর তার মুখে ছুঁড়ে মারতাম। শোন, আমিও কিন্তু একজন কবি। তখন সে বলল :

"আমরা এক নিন্দিত ব্যক্তির নাফরমানী করেছি, আমরা তার নির্দেশ অমান্য করেছি এবং আমরা তার দীনকে ঘৃণা করি।"

এই বলে সে চলে গেল। আবূ বকর (রা) বললেন : ইয়া রাসূলাল্লাহ্ (সা) ! সেকি আপনাকে দেখেনি ? তিনি বললেন : না, সে আমাকে দেখেনি। আল্লাহ্ তার দৃষ্টি থেকে আমাকে আড়াল করে দেন।

ইব্‌ন হিশাম বলেন : ودينه قلينا, লাইনটি ইব্‌ন ইসহাক ভিন্ন অপর সূত্রে প্রাপ্ত।

ইব্‌ন ইসহাক বলেন : কুরায়শরা রাসূলুল্লাহ্ (সা)-কে মুযাম্মাম (নিন্দিত) নাম দিয়ে গালমন্দ করত। তিনি বলতেন : তোমরা কি আশ্চর্যবোধ কর না যে, আল্লাহ্ তা'আলা আমার থেকে কুরায়শদের গালমন্দ কিভাবে ফিরিয়ে দিচ্ছেন। তারা গালমন্দ করে 'মুযাম্মাম' (নিন্দিত)-কে, আর আমি হচ্ছি 'মুহাম্মদ' (প্রশংসিত)।

**উমাইয়া ইব্ন খাল্ফ কর্তৃক রাসূলুল্লাহ্ (সা)-এর নির্যাতন প্রসঙ্গে**

উমাইয়া ইব্ন খাল্ফ ইব্ন ওয়াহব ইব্ন হুযাফা ইব্ন জুমাহ রাসূলুল্লাহ্ (সা)-কে দেখামাত্রই উচ্চঃস্বরে গালমন্দ ও নিম্নস্বরে নিন্দাবাদ করত। আল্লাহ্ তা'আলা তার সম্পর্কে নাযিল করেন :

وَيْلٌ لِكُلِّ هُمَزَةٍ لُمَزَةٍ - الَّذِيْ جَمَعَ مَا لاً وَّعَدَّدَهُ - يَحْسَبُ اَنَّ مَا لَهُ اَخْلَدَهُ - كَلاَّ لَيُنْبَذَنَّ فِى الْحُطَمَةِ - وَمَا اَدْرٰكَ مَا الْحُطَمَةُ - نَارُ اللهِ الْمُوْقَدَةُ الَّتِىْ تَطَّلِعُ عَلَى الْاَفْئِدَةِ - اِنَّهَا عَلَيْهِم مُّؤْصَدَةٌ - فِىْ عَمَدٍ مُّمَدَّدَةٍ -

"দুর্ভোগ প্রত্যেকের, যে পশ্চাতে ও সম্মুখে লোকের নিন্দা করে; যে অর্থ জমায় ও তা বারবার গণনা করে, সে ধারণা করে যে, তার অর্থ তাকে অমর করে রাখবে; কখনও না, সে অবশ্যই নিক্ষিপ্ত হবে হুতামায় ; হুতামা কী, তা তুমি কি জান ? তা আল্লাহ্র প্রজ্বলিত হুতাশন, যা হৃদয়কে গ্রাস করবে; নিশ্চয়ই তা তাদেরকে পরিবেষ্টন করে রাখবে দীর্ঘায়িত স্তম্ভসমূহে।" (১০৪ : ১-৯)

ইব্ন হিশাম বলেন : اَلْهُمَزَةِ অর্থ যে ব্যক্তি মানুষকে প্রকাশ্যে গালাগাল করে, চোখ পাকায় ও কটাক্ষ করে।

এ প্রসংগে হাস্সান ইব্ন সাবিত (রা) তাঁর একটি গীতি কবিতায় বলেন :

همزتك فاختضعت لذل نفس × بقافية تاجج كالشواظ -

"আমি লেলিহান অগ্নিতুল্য ছন্দ দ্বারা তোমার প্রতি কটাক্ষ করি; ফলে, তুমি স্বীয় হীনতাবশত বশ্যতা স্বীকার করেছ।"

هُمَزَةٍ এর বহুবচন هُمَزَات আর اللمزة-এর অর্থ এমন ব্যক্তি যে পশ্চাতে অন্যের দোষ চর্চা করে ও তাদের কষ্ট দেয়। রু'বা ইব্ন আজ্জাজ তার একটি কবিতায় বলেন :

فى ظل عصرى باطلى ولمزى

"আমার অসার বাক্য এবং আমার নিন্দাবাদ, আমার সময়ের ছায়ায় লালিত হয়েছে।"

**'আস ইব্ন ওয়ায়ল কর্তৃক রাসূলুল্লাহ্ (সা)-এর উপহাস এবং তার সম্পর্কে অবতীর্ণ আয়াত**

ইব্ন ইসহাক বলেন : এরূপ আরেকজন দূরাচার হচ্ছে 'আস ইব্ন ওয়ায়ল সাহ্মী। রাসূলুল্লাহ্ (সা)-এর অন্যতম সাহাবী খাব্বাব ইব্ন আরাত (রা) ছিলেন একজন কর্মকার। তিনি মক্কায় তরবারি বানাতেন। একবার তিনি 'আস ইব্ন ওয়ায়লের কাছে কয়েকটি তরবারি বিক্রি করেন। তার নির্দেশেই তিনি সেগুলো তৈরি করেছিলেন। একদিন তিনি তার কাছে সে টাকার তাগাদা দিতে গেলে আস বলল : হে খাব্বাব! তুমি যার দীনের অনুসারী, তোমার সেই সাথী মুহাম্মদ কি বলে না যে, যারা জান্নাতে যাবে, তারা সেখানে যত খুশি সোনা-রূপা, পোশাক-পরিচ্ছদ ও চাকর-বাকর লাভ করবে? খাব্বাব বললেন : বটেই তো। তখন সে বলল :

তা হলে তুমি হে খাব্বাব! আমাকে কিয়ামত পর্যন্ত সময় দাও। সেখানে গিয়ে আমি তোমার পাওনা শোধ করে দেব। আল্লাহ্র কসম, হে খাব্বাব! তুমি ও তোমার সাথী আল্লাহ্র নিকট আমার চেয়ে বেশি প্রাধান্য পাবে না এবং সেখানেও আমার চেয়ে বেশি বেহেশতী নিয়ামত পাবে না। এরই পরিপ্রেক্ষিতে আল্লাহ্ তা'আলা নাযিল করেন :

اَفَرَأَيْتَ الَّذِىْ كَفَرَ بِاٰيٰتِنَا وَقَالَ لَاُوْتَيَنَّ مَالاً وَّوَلَدًا - اَطَّلَعَ الْغَيْبَ ... ... وَنَرِثُهٗ مَا يَقُوْلُ وَيَاْتِيْنَ فَرْدًا -

"তুমি কি লক্ষ্য করেছ তাকে, যে আমার আয়াতসমূহ প্রত্যাখ্যান করে এবং বলে, আমাকে ধন-সম্পদ ও সন্তান-সন্ততি দেওয়া হবেই। সে কি অদৃশ্য সম্বন্ধে অবহিত হয়েছে অথবা দয়াময়ের নিকট হতে প্রতিশ্রুতি লাভ করেছে? কখন-ই নয়, তারা যা বলে, আমি তা লিখে রাখব এবং তাদের শাস্তি বৃদ্ধি করতে থাকব। সে যে বিষয়ের কথা বলে, তা থাকবে আমার অধিকারে এবং সে আমার নিকট আসবে একা।" (১৯ : ৭৭-৮০)

### আবূ জাহ্ল কর্তৃক রাসূলুল্লাহ্ (সা)-এর উৎপীড়ন এবং তার সম্পর্কে অবতীর্ণ আয়াত

আমি শুনেছি একবার আবূ জাহ্ল ইব্ন হিশাম রাসূলুল্লাহ্ (সা)-এর সাথে সাক্ষাৎ করে বলল : হে মুহাম্মদ! তুমি আমাদের দেবদেবীদের গালমন্দ করা বন্ধ কর, অন্যথায় আমরাও তোমার ইলাহের গালমন্দ করব, যার ইবাদত তুমি কর। এ প্রেক্ষিতে আল্লাহ্ তার সম্পর্কে নাযিল করেন :

وَلاَ تَسُبُّوا الَّذِيْنَ يَدْعُوْنَ مِنْ دُوْنِ اللّٰهِ فَيَسُبُّوا اللّٰهَ عَدْوًا 'بِغَيْرِ عِلْمٍ -

"আল্লাহ্কে ছেড়ে যাদের তারা ডাকে, তাদের তোমরা গালি দিও না, কেননা তারা সীমালংঘন করে অজ্ঞতাবশত আল্লাহ্কেও গালি দেবে।" (৬ : ১০৮)

বর্ণিত আছে, এরপর রাসূলুল্লাহ্ (সা) তাদের দেবদেবীদের নিন্দা করা হতে বিরত হন এবং তাদের জন্য আল্লাহ্র কাছে দু'আ করতে থাকেন।

### নায্র ইব্ন হারিস কর্তৃক রাসূলুল্লাহ্ (সা)-এর নির্যাতন এবং তার সম্পর্কে অবতীর্ণ আয়াত

রাসূলুল্লাহ্ (সা)-কে উত্যক্তকারীদের মধ্যে আরেকজন হচ্ছে নায্র ইব্ন হারিস ইব্ন 'আলকামা ইব্ন কাল্দা ইব্ন 'আব্দ মানাফ ইব্ন 'আবদুদ্দার ইব্ন কুসাই। রাসূলুল্লাহ্ (সা) যখনই কোন মজলিসে মানুষকে আল্লাহ্র পথে আহবান জানাতেন, কুরআন তিলাওয়াত করে শোনাতেন এবং কুরায়শদের বিগত ধ্বংসপ্রাপ্ত জাতিসমূহের ইতিহাস দ্বারা সতর্ক করে মজলিস ত্যাগ করতেন, তখন নায্র ইব্ন হারিস উঠে সে মজলিসের লোকদের পারস্য বীর রুস্তম, ইসফানদিয়ার ও ইরানী রাজা-বাদশাহদের কাহিনী বর্ণনা করে শোনাত। সে বলত, আল্লাহ্র কসম! মুহাম্মদ আমার চাইতে ভাল বর্ণনাকারী নয়। তার বর্ণনা তো অতীত যুগের উপকথা মাত্র। তার মত আমিও সেগুলো লিখে রেখেছি। এ প্রসঙ্গে আল্লাহ্ তা'আলা নাযিল করেন :

وَقَالُوْٓا اَسَاطِيْرُ الْاَوَّلِيْنَ اكْتَتَبَهَا فَهِيَ تُمْلٰى عَلَيْهِ بُكْرَةً وَّ اَصِيْلاً - قُلْ اَنْزَلَهُ الَّذِيْ يَعْلَمُ السِّرَّ فِي السَّمٰوٰتِ وَالْاَرْضِ اِنَّهٗ كَانَ غَفُوْرًا رَّحِيْمًا

"তারা বলে 'এগুলো তো সেকালের উপকথা, যা সে লিখে নিয়েছে; এগুলো সকাল-সন্ধ্যা তার নিকট পাঠ করা হয়।' বল, 'এটা তিনিই অবতীর্ণ করেছেন, যিনি আকাশমণ্ডলী ও পৃথিবীর সমুদয় রহস্য অবগত আছেন; তিনি ক্ষমাশীল, পরম দয়ালু।" (২৫ : ৫-৬)

আরও নাযিল হয় : اِذَا تُتْلٰى عَلَيْهِ اٰيٰتُنَا قَالَ اَسَاطِيْرُ الْاَوَّلِيْنَ "তার নিকট আমার আয়াত আবৃত্তি করা হলে সে বলে, 'এ তো সেকালের উপকথা মাত্র।" (৬৮ : ১৫; ৮৩ : ১৩)

আরও ইরশাদ হয় :

وَيْلٌ لِّكُلِّ اَفَّاكٍ اَثِيْمٍ - يَّسْمَعُ اٰيٰتِ اللّٰهِ تُتْلٰى عَلَيْهِ ثُمَّ يُصِرُّ مُسْتَكْبِرًا كَاَنْ لَّمْ يَسْمَعْهَا فَبَشِّرْهُ بِعَذَابٍ اَلِيْمٍ -

"দুর্ভোগ প্রত্যেক ঘোর মিথ্যাবাদী পাপীর, যে আল্লাহ্র আয়াতের আবৃত্তি শোনে অথচ ঔদ্ধত্যের সংগে অটল থাকে যেন সে তা শোনেনি। তাকে সংবাদ দাও মর্মন্তুদ শাস্তির।" (৪৫ : ৭-৮)

ইব্ন হিশাম বলেন : الْاَفَّاكُ - মানে ঘোর মিথ্যাবাদী।

কুরআন মজীদে আছে : اَلَآ اِنَّهُمْ مِّنْ اِفْكِهِمْ لَيَقُوْلُوْنَ - وَلَدَ اللّٰهُ وَاِنَّهُمْ لَكٰذِبُوْنَ "দেখ তারা তো মনগড়া কথা বলে যে, আল্লাহ্ সন্তান জন্ম দিয়েছেন। তারা নিশ্চয়ই মিথ্যাবাদী।" (৩৭ : ১৫১-১৫২)

রু'বা ইব্ন 'আজ্জাজ তাঁর এক কবিতায় বলেন : ما لامرى افك قولا افكا "কোন মানুষের মিথ্যা রটনায় কি লাভ।"

ইব্ন ইসহাক বলেন : আমি শুনেছি, একদা রাসূলুল্লাহ্ (সা) ওয়ালীদ ইব্ন মুগীরার সাথে মসজিদে বসে ছিলেন। এ সময় নায্র ইব্ন হারিস সেখানে উপস্থিত হয় এবং মজলিসে তাদের সাথে বসে পড়ে। সেখানে কুরায়শ গোত্রের লোক উপস্থিত ছিল। রাসূলুল্লাহ্ (সা) তাদের সাথে আলোচনা শুরু করলেন। নাযর ইবন হারিস আলোচনায় তাঁর সঙ্গে তর্ক শুরু করে দিলে রাসূলুল্লাহ্ (সা) তাকে নিরুত্তর করে দিতে সক্ষম হন। এরপর তিনি তাদের সকলের উদ্দেশ্যে তিলাওয়াত করেন :

اِنَّكُمْ وَمَا تَعْبُدُوْنَ مِنْ دُوْنِ اللّٰهِ حَصَبُ جَهَنَّمَ اَنْتُمْ لَهَا وٰرِدُوْنَ - لَوْ كَانَ هٰٓؤُلَآءِ اٰلِهَةً مَّا وَرَدُوْهَا وَ كُلٌّ فِيْهَا خٰلِدُوْنَ - لَهُمْ فِيْهَا زَفِيْرٌ وَّهُمْ فِيْهَا لَا يَسْمَعُوْنَ -

"তোমরা এবং আল্লাহ্র পরিবর্তে তোমরা যাদের ইবাদত কর, সেগুলো তো জাহান্নামের ইন্ধন; তোমরা সকলে তাতে প্রবেশ করবে। যদি তারা ইলাহ হত তবে তারা জাহান্নামে প্রবেশ করত না; তাদের সকলেই তাতে স্থায়ী হবে। সেথায় থাকবে তাদের আর্তনাদ এবং সেথায় তারা কিছুই শুনতে পাবে না।" (২১ : ৯৮-১০০)

